# THE PRAMANA SARA

OR

THE OUTLINES OF THE CHRISTIAN EVIDENCES.

# প্রমাণ-সার

খ্রীষ্টীয়ধর্ম্ম সংক্রান্ত প্রমাণ সংগ্রহ।

শ্রীযুক্ত দ্বারিকানাথ বন্দ্যোপাধ্যায় কর্ত্তৃক

প্রণীত।

ভবানীপুর,

সাপ্তাহিক সংবাদ যন্ত্রে শ্রীব্রজমাধব বসু কর্ত্তৃক মুদ্রিত।

ইং ১৮৭৯, সাল ১২৮৬ [illegible]।

# THE PRAMANA SARA

OR

## THE OUTLINES OF THE CHRISTIAN EVIDENCES.

# প্রমাণ—সার

অর্থাৎ

## খ্রীষ্টীয়ধর্ম্ম সংক্রান্ত প্রমাণ সংগ্রহ।



শ্রীযুক্ত দ্বারিকানাথ বন্দ্যোপাধ্যায় কর্ত্তৃক

প্রণীত।



ভবানীপুর;

সাপ্তাহিক সম্বাদ যন্ত্রে শ্রীব্রজমাধব বসু কর্ত্তৃক মুদ্রিত।

ইং ১৮৭৯, বাং ১২৮৬ সাল।

# নির্ঘণ্ট।

# DEDICATION.

---

TO THE REV. W. H. BRAY, M. A.,

*Secretary, S. P. G.*

SIR,

I deem myself happy in being permitted to inscribe this little Work to you. Ever since it was undertaken you have evinced warm interest in its progress, and have at last rendered material assistance in its publication, by procuring a liberal grant from the Calcutta Diocesan Committee of the S. P. G., of which you are the Secretary. Doubtless you are aware that the undertaking owes its origin to a proposal which came from our Diocesan Examination Board. The subject of the Evidences being included in their list of examination, I was requested by them to draw up a Text Book for the use of the candidates. Keeping this object fully in view, I have endeavoured so to prepare the Manual as to make it a profitable and agreeable reading to the Bengali Christians in general, who are not acquainted with the English language. I have also endeavoured to adapt it to the wants of such of my non-Christian Countrymen, as may be induced to examine the claims of the Christian religion with candour, and without prejudice. It now remains to

invoke the blessing of God on this humble effort made for the advancement of His truth in this benighted land.

I remain,

Sir,

Yours faithfully,

D. N. BANERJEA.

HOWRAH,
*15th April*, 1879.

# PREFACE.

In the dedication of this Work I have mentioned the circumstances under which I was induced to undertake the preparation of this Manual of the Christian Evidences in Bengali, as also the aim it has in view. But that statement is not sufficient to explain the character of the Book. I have therefore thought it necessary, for the information of those persons who do not know that language, and yet take deep interest in religious publications of this kind, to give a brief account in English of its contents.

The Work begins with an introduction explaining the title by which it is called, and the object with which it is written. The vernacular name *Pramana Sara* signifies the quintessence of proof. The title appears an appropriate one, because it is proposed to discuss briefly all the main arguments by which the truth of Christianity is proved. There are twenty Chapters. Before proceeding to the direct treatment of the subject, in the 1st Chapter is shown the importance of religious enquiry. The 2nd Chapter is devoted to the demonstration of the necessity of divine revelation. In the 3rd Chapter are enumerated the various kinds of Christian Evidence. The 4th Chapter treats of the genuineness of the Bible. The 5th Chapter proves the uncorrupted preservation and the integrity of the Bible. In the 6th Chapter the credibility of the Bible is considered. In

the 7th and 8th Chapters the divine mission of Christ and his Apostles is proved by means of miracles and prophecies. The 9th and 10th Chapters are allotted to the establishment of the divine origin of Christianity from its wonderful propagation and beneficial effects. This completes the discussion of the external Evidences. In the 11th Chapter commences the treatment of the internal Evidences by an explanation of the doctrine of the inspiration of the Bible. Then the 12th Chapter follows up the argument by showing the general suitableness of the religion of the Bible to the wants of man. In the 13th and 14th Chapters the divine origin of the Bible is shown more particularly by the excellence of the Christian doctrines and of the Gospel morality. The 15th Chapter completes this part of the argument by an exposition of the spotless purity of Christ's life. In the 16th Chapter the argument from Analogy is explained. In the 17th Chapter the nature of experimental evidence is expounded. Then, in order to make this small Work complete, the Hindu and Mohamedan religions are respectively contrasted with Christianity in the 18th and 19th Chapters, with reference to the application of the several kinds of evidence under discussion. The 20th or last Chapter gives a recapitulation of the whole argument in as small a compass as possible.

From the above synopsis of this Manual, it will be at once perceived that I have tried to discuss all the different topics which are usually embraced in a treatise on the Evidences. I am not aware if I have omitted a single one. But the treatment has been

necessarily brief. It was impossible to discuss elaborately all the subjects in the short space which I had at my command; and it is as well that the book has not been made stiff with elaborate discussions. Such a work would have been scarcely appreciated by the class of readers for whose use this Manual is chiefly intended. There is however one circumstance, which I may mention by way of relief to those, who want a larger work, that the different chapters of the present Work have been so written as to allow any future enlargement. So that in a second edition of this Manual there will be no difficulty in improving upon the outlines now presented to the public.

It may be further observed that this Work not being a translation but an original composition, I had greater freedom to draw information. The books mostly consulted by me are those which are generally held in estimation, such as Bishop Wilson's Lectures, Arch-Bishop Whately's Treatise, and Bishop M'ILVaine's Book. Occasionally I also consulted the larger work which goes by the well-known name of Horne's Introduction. I should also mention Dr. Mitchell's valuable Letters to Indian Youth, and the excellent Compendium prefixed to the Comprehensive Bible.

My best thanks are due to Drs. Banerjea and Wenger for the trouble they took in reading wholly or partially my manuscript which I had submitted for their perusal before sending it to the Press. I am glad to be able to say that the opinions which both these competent judges pronounced on my Book are

favourable. I do not think it would be fair to keep back these opinions from the public. I therefore subjoin them here *in extenso.*

*Dr. Banerjea's opinion:*—"I have looked over the manuscript work of Mr. D. N. Banerjea. I think it supplies a want in Vernacular Christian Literature. It is methodically arranged as a body of divinity in Bengalee, and well adapted for classes of divinity students in the Vernacular to whom it cannot fail to be very useful."

*Dr. Wenger's opinion:*—"Babu Dwarkanath Banerjea having communicated to me his intention of preparing or rather the information that he has prepared a treatise on the Evidences in Bengalee, explained to me the plan and general contents of the Work, and read to me two chapters of it. It gives me great pleasure to state that in my opinion the Work he has drawn up is calculated to be very useful both to Christian and non-Christian readers. The plan embraces all the topics, which belong to a treatise on the Evidences. The style is neither diffuse, nor rendered obscure by excessive condensation. It is popular, and yet both correct and elegant. The treatise is not, and cannot be expected to be so full as English works of the same class; but I believe it is calculated to be very useful. I hope that he may be encouraged by being supplied with the means of bringing it out, and I pray that the Lord whom he serves may bless this labour of love, to which he has devoted much of his leisure time."

D. N. B.

# ভূমিকা।

গ্রন্থের উদ্দেশ্যমতে নাম অবধারিত হইয়া থাকে; এই পূর্ব্বাপর প্রচলিত রীত্যনুক্রমে এই গ্রন্থের নাম "প্রমাণ-সার" রাখা গেল। ইহাতে খ্রীষ্টীয়ধর্ম্মের প্রমাণের সংক্ষেপ প্রস্তাব করাই অভিপ্রেত। প্রমাণ শব্দের প্রয়োগ প্রসিদ্ধ, সকলেই উহার অর্থ অবগত আছেন। যদ্দ্বারা প্রমা উপজাত হয়, তাহাকেই প্রমাণ বলা যায়। আর প্রমা শব্দে যে নিশ্চয় জ্ঞানকে বুঝায়, ইহা কাহারও অবিদিত নাই। যে সমস্ত তর্ক-সহকারে খ্রীষ্টীয় মতের সত্যতা ও দৈবোৎপত্তি প্রতিপন্ন করা যায়, তাহার সার২ প্রস্তাব অত্র স্থলে হইবেক, একারণ এ পক্ষ-কর্ত্তৃক এই গ্রন্থের যে অভিধেয় নিরূপিত হইল, তাহা নিতান্ত সঙ্গত বলিতে হইবেক।

অধুনা এরূপ কোন সমগ্র গ্রন্থ বঙ্গভাষায় থাকা দৃষ্ট হয় না; কিন্তু এতদ্দেশের বর্ত্তমান অবস্থা বিবেচনা করিলে, তাহার প্রয়োজন একেবারে প্রকাশ পায়। অত্রস্থ লোকদের মধ্যে ক্রমে২ পৈত্রিক ধর্ম্মে অশ্রদ্ধা জন্মিতেছে। অনেকে স্বজাতীয় ধর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক খ্রীষ্টীয় ধর্ম্ম অবলম্বন করিয়াছেন, এবং যদিও কেহ২ পূর্ব্ব মত একেবারে পরিত্যাগ করেন নাই, তথাচ উহাতে তাঁহাদের ভক্তিমাত্র নাই, এজন্য তাঁহাদের আচার ব্যবহার একেবারে উহার বিপরীত দেখা যায়। ইত্যাকার ব্যক্তিদের আপন ধর্ম্মশাস্ত্রে কেন, কোন ধর্ম্মশাস্ত্রেই বিশ্বাস থাকা দৃষ্ট হয় না, বরং তাঁহারা তাবৎ ধর্ম্মশাস্ত্রেরই অনাদর করিয়া থাকেন। বঙ্গদেশীয় খ্রীষ্টাশ্রিত ও অবিশ্বাসী উভয় পক্ষের নিমিত্ত খ্রীষ্টীয় ধর্ম্ম প্রমাণসূচক একখানি পুস্তক বঙ্গ ভাষাতে রচনা করা অত্যাবশ্যক। কেননা যে ব্যক্তিরা উক্ত ধর্ম্ম অবলম্বন করিয়াছেন, তাঁহাদের উহাতে দৃঢ়মতি হওয়া

উচিত, এবং যাঁহারা স্বধর্ম্মে থাকিয়াও তাহা প্রকৃতভাবে মানেন না, অধিকন্তু খ্রীষ্টীয়মতের বিপক্ষতা করিয়া থাকেন, তাঁহাদের নিকট ঐ মতের সত্যতা ও দৈবোৎপত্তি সপ্রমাণ করা সর্ব্বতোভাবে শ্রেয়স্কর। যথার্থ বটে যে, খ্রীষ্টীয় ধর্ম্মের প্রমাণ বিষয়ে ইংরাজী ভাষাতে বহুবিধ গ্রন্থ রচিত হইয়াছে, তথাচ তদ্দ্বারা কেবল বঙ্গভাষাভিজ্ঞ লোকদের কোন উপকার হওনের সম্ভাবনা নাই। এবম্ভূত ব্যক্তিদের মধ্যে প্রস্তাবিত অনুশীলন কেবল বঙ্গভাষাতে প্রকটিত গ্রন্থ পাঠে সম্পাদিত হইতে পারে, উহার আর কোন উপায়ান্তর নাই।

অত্র ভূমিকায় অবশিষ্ট বক্তব্য কথা এই যে, পাঠকবর্গ সরল মনে ও নম্রভাবে খ্রীষ্টীয় ধর্ম্মের প্রমাণ-প্রসঙ্গ পাঠ করেন। আক্ষেপের বিষয় এই যে, বিচার না করিয়া অনেকেই ঐ মতের প্রতি বিদ্বেষ প্রকাশ করিয়া থাকেন। বলিতে কি, উহার সম্বন্ধে কোন প্রস্তাব শ্রবণেই একেবারে জ্বলিয়া উঠেন। উহাঁদের মধ্যে এমত একটি কুসংস্কার আছে যে, খ্রীষ্টীয় ধর্ম্ম ভিন্নদেশীয় ধর্ম্ম হওয়ায় এতদ্দেশীয় লোকদের গ্রহণীয় নহে, এজন্য তাহাদের মধ্যে উহার আলোচনার কোন প্রয়োজন করে না। অগ্রেই এ প্রকার বিদ্বেষ ও বিপক্ষতা প্রকাশ করা কখন বিবেচক ব্যক্তির উচিত হয় না। ধর্ম্মতত্ত্ব গুরুতর তত্ত্ব। উহাতে পক্ষপাত শূন্য থাকা সকলেরই কর্ত্তব্য। যেমন বিচার বিনা কোন তথ্যে অনুরাগ প্রকাশ কর্ত্তব্য নহে, তদ্রূপ বিচার ভিন্ন কোন তথ্যের প্রতি অবজ্ঞা দেখান উচিত হয় না। অতএব এস্থলে যে অনুরোধ করা হইল, তাহার এমত অভিপ্রায় নহে যে, খ্রীষ্টীয় ধর্ম্মের পরীক্ষা না করিয়া কেহ উহা অবলম্বন করেন; তাহার এই মাত্র তাৎপর্য্য যে ঐ পরীক্ষা সরলভাবে নিষ্পাদিত হয় এবং বিচারান্তে খ্রীষ্টীয় মত সত্য ও দৈবাদিষ্ট প্রকাশ পাইলে উহা অবলম্বন করা যায়।

---

# প্রমাণ-সার।

---

## ১ অধ্যায়।

### ধর্ম্ম তত্ত্বের গরিমা।

পরমার্থ সাধন মনুষ্যের পরম পুরুষার্থ। উহাতে সতত যত্নশীল থাকা আমাদের নিতান্ত কর্ত্তব্য। উহার ন্যায় কল্যাণকর অপর কোন ব্যাপার দৃষ্ট হয় না। পার্থিব সুখ অসার ও অচিরন্তন। তচ্চেষ্টায় কালক্ষেপ করা কাহারও উচিত হয় না। পরকালে যাহাতে মঙ্গল হইবার সম্ভাবনা তাহাতেই অনুরক্ত থাকা সকলের কর্ত্তব্য। ইহলোকে বিপুল ঐশ্বর্য্য ভোগ পূর্ব্বক পর-লোকে সুখে বঞ্চিত হইলে কোন লাভ নাই, বরং বিস্তর অনিষ্টকর বলিতে হইবেক। পারলৌকিক সুখই সার-সুখ। উহার সম্ভোগের শেষ হইবেক না। আর উক্ত সুখই মোক্ষ প্রাপ্তি। পরমেশ্বরের নিরূপিত নিয়মা-নুসারে চলিলে উহার সাধন হইবার সম্ভাবনা। অতএব পরমেশ্বরের আদিষ্ট ধর্ম্মশাস্ত্রের আশ্রয় না লইলে পারলৌকিক সুখ অর্থাৎ মুক্তি প্রাপ্তি হইবেক না। মনুষ্যের কাল্পনিক ধর্ম্মমত অবলম্বনে মুক্তি প্রাপ্তির কোন সম্ভাবনা নাই। মিথ্যা উপাসনাতে পরমেশ্বর কখন

সন্তুষ্ট হয়েন না; সুতরাং তদ্দ্বারা জীবের পারত্রিক কল্যাণের কোন প্রত্যাশা করা যাইতে পারে না। মিথ্যা ধর্ম্মানুষ্ঠানকে কেবল পণ্ডশ্রম বলিতে হইবেক। যদি কেহ মোক্ষপদ প্রাপ্তির আকাঙ্ক্ষী হন, তবে তজ্জন্য তাঁহাকে পরমেশ্বরের প্রদত্ত ধর্ম্মমত আশ্রয় করিয়া ধর্ম্মানুষ্ঠান করিতে হইবেক, নতুবা চরিতার্থ হইবার কোন ভরসা নাই। যেমন কোন ব্যক্তি নিজ প্রভুর নির্দ্দেশ মতে পদোন্নতির চেষ্টা না পাইলে কখনই কৃতকার্য্য হইতে পারেন না, তদ্রূপ জগৎপ্রভু পরমেশ্বরের আদেশ অনুসারে না চলিলে আমরা কখনই পরিত্রাণ প্রাপ্ত হইতে পারিব না। নির্দ্দিষ্ট উপায় অবলম্বনেই কেবল ইষ্টসিদ্ধির সম্ভাবনা। যদি কেহ এস্থলে আপত্তি করত উক্তি করেন যে, সকল ধর্ম্ম মতই পরমেশ্বরের প্রদত্ত; যে দেশে যে মত চলিত আছে, তদ্দ্বারাই সেখানকার লোকের মুক্তি সাধন হইবেক; এক দেশের লোকের অন্য দেশীয় মত অবলম্বনের কোন প্রয়োজন নাই; এই উক্তিকে অতি অসঙ্গত কহিতে হইবেক। পরমেশ্বর একমাত্র। তাঁহা কর্ত্তৃক নানাবিধ ধর্ম্ম প্রকাশ হইতে পারে না। যদি ঐ সকল মতে পরস্পর বিষম বৈপরিত্য দৃষ্ট না হইত, তাহা হইলেও এক পরমেশ্বর হইতে নানা প্রকার ধর্ম্মশাস্ত্র নির্গত হওয়ার অনুমান করা যাইতে পারিত। কিন্তু ইহা কাহারও অবিদিত নাই যে, যেমন

তৈল ও জলের মধ্যে বিরুদ্ধভাব দেখা যায়, তদ্রূপ নানাবিধ প্রচলিত ধর্ম্মমতের মধ্যে বিরুদ্ধভাব উপলব্ধি হয়। এজন্য ভাল মন্দ উভয় মত এক বিশুদ্ধ পরমাকর হইতে নির্গত হওয়া কোন মতে বিশ্বাসের যোগ্য নহে। অতএব যদ্রূপ একাধিক পরমেশ্বর মানা অনুচিত, তদ্রূপ একাধিক দৈবাদিষ্ট ধর্ম্মশাস্ত্র থাকা কোন মতে স্বীকার করা যাইতে পারে না। একারণ এক পরমেশ্বর সত্ত্বে বহুবিধ ধর্ম্ম মত থাকার পোষকতায় নানা দেশাধিপতি নরপতি কর্ত্তৃক ভিন্নং জাতীয় প্রজার জন্য ভিন্নং ব্যবস্থা সংস্থাপনের যে উদাহরণ আরোপিত হইয়া থাকে, তাহা একেবারে অকর্ম্মণ্য গণ্য করিতে হইবেক। মনুষ্যের কার্য্য পরমেশ্বরের কার্য্যের সহিত তুলনা করা সর্ব্বতোভাবে অনুপযুক্ত।

অতএব ভূমণ্ডলে যাবতীয় প্রচলিত ধর্ম্মমতের মধ্যে একটি মতই পরমেশ্বরের প্রদত্ত ইহার সন্দেহ নাই। ঐ মতটি কিরূপে নির্ণয় করা যাইতে পারে, ইহাই বিবেচনার বিষয়। এস্থলে কেহ যেন এমত বোধ না করেন যে, বহুবিধ মিথ্যা ধর্ম্মমত হইতে সত্য মত চিনিয়া লওয়া দুঃসাধ্য, উহা নির্ণয় করণের কোন উপায় নাই, এরূপ ভ্রান্তিজনক চিন্তাকে মনে স্থান দেওয়া নিতান্ত অবিধেয়। যদি ভক্তবৎসল পরমেশ্বর আমাদের জ্ঞাপন জন্য ধর্ম্মমত প্রদান করিয়া থাকেন, তবে অবশ্য উহা জানিবারও উপায় করিয়া দিয়াছেন,

অন্যথা তাঁহার মহিমার ত্রুটি প্রকাশ পায়; কেননা যে ধর্ম্মমত জ্ঞাত হওয়া অসাধ্য, তৎপ্রচার কেবল বিড়ম্বনার কারণ। পরমেশ্বরের সম্বন্ধে এমত বিতর্ক করা সর্ব্বতোভাবে অনুচিত এবং তাহার কোন প্রয়োজনও নাই। তিনি আমাদিগকে বিবেকী জীব করিয়া সৃজন করাতে সত্য ধর্ম্মমত জানিবার উপায় করিয়া দিয়াছেন। ইতর জন্তুর এ প্রকার শক্তি নাই। মনুষ্য ভাল মন্দ জানিতে পারেন এনিমিত্তই তাঁহাকে বিবেক শক্তি প্রদত্ত হইয়াছে। উহার চালনা দ্বারা আমরা মিথ্যা হইতে সত্য ধর্ম্মমত চিনিয়া লইতে সক্ষম হই। যেমন বুদ্ধিমান্ বণিকেরা কৃত্রিম মুদ্রা হইতে প্রকৃত মুদ্রা চিনিয়া লওনে কোন বিঘ্ন প্রাপ্ত হন না, তদ্রূপ বুদ্ধিমান্ ব্যক্তিদের মিথ্যা ধর্ম্মের প্রবঞ্চনাতে পতিত হইবার কারণ দৃষ্ট হয় না। পক্ষপাত শূন্য হইয়া বিচার করিলেই পরমেশ্বরের অনুকম্পায় ধর্ম্ম-তত্ত্বে একেবারে কৃতকর্ম্মা হইতে পারেন। ফলতঃ যদ্রূপ কৃত্রিম ও অকৃত্রিম মুদ্রার দোষ গুণে পরিচয় পাওয়া যায়, সেই মত মিথ্যা ও সত্য ধর্ম্ম মতের লক্ষণ দৃষ্টে পরিচয় প্রাপ্ত হওয়া যায়। চরিতার্থ হওন জন্য কেবল সরল মন ও বুদ্ধিচালনার আবশ্যক।

এক্ষণে সত্য ধর্ম্মমতের লক্ষণ সম্বন্ধে কএক কথা লিপিবদ্ধ করা আবশ্যক। যে ধর্ম্ম-মত পরমেশ্বরের প্রদত্ত তাহাতে তাঁহার প্রকৃতি ও গুণ ও মনুষ্যের

কর্ত্তব্যাকর্ত্তব্য বিষয়ে কোন অশুদ্ধ প্রস্তাব থাকার সম্ভাবনা নাই। যে মতে ঐরূপ দোষ দৃষ্ট হয়, তাহা কখন দৈবাদিস্ট হইতে পারে না, তাহা মনুষ্যের কাল্পনিক, ইহা নিঃসন্দেহ। যদি বল কিরূপে পরমেশ্বরের প্রকৃতি ও গুণ সম্বন্ধে ও মনুষ্যের কর্ত্তব্যাকর্ত্তব্য বিষয়ে অশুদ্ধ কথা অবধারিত হইবেক। তাহার উত্তর এই, উহার অবধারণ আমাদের স্বাভাবিক জ্ঞান দ্বারা সম্পাদিত হয়। যে ধর্ম্ম গ্রন্থে উক্ত দুই বিষয়ে ঐ জ্ঞানের বিরুদ্ধ মত দৃষ্ট হয়, তাহার সত্যতার প্রতি একেবারে সংশয় উপজাত হয়, আর পরিত্রাণের উপায় বিবরণে কোন অশুদ্ধ কথা দৃষ্ট হইলেও ঐরূপ সংশয় উপস্থিত হয়। পরমেশ্বরের প্রণীত ধর্ম্মশাস্ত্রে কোন ভ্রমজনক অলীক উপদেশ থাকিবার সম্ভাবনা নাই।

---

২ অধ্যায়।

দৈবাদেশের আবশ্যকতা।

যদি মনুষ্য স্বীয় বুদ্ধিবলে আবশ্যকীয় তথ্য সমস্ত নির্ণয় ও অবধারণ করিতে সক্ষম হইতেন, তবে দৈবাদেশের কোন প্রয়োজন থাকিত না। কিন্তু ইহা কাহারও অবিদিত নাই যে, তাবৎ লোকই ধর্ম্ম বিষয়ে স্বভাবতঃ একেবারে জ্ঞানান্ধ ও অনুরাগ শূন্য।

একথা খ্রীষ্টীয় ধর্ম্ম প্রকাশের পূর্ব্বে পৃথিবীবাসীদের অবস্থা অবলোকন করিলে বিলক্ষণ রূপে প্রতিপন্ন হইবেক। পুরাতন দেবপূজক জাতিদের মধ্যে ঘোরতর মূঢ়তা এবং কুসংস্কার ছিল। তাঁহারা পরমেশ্বরের প্রকৃতি ও গুণের বিষয় ভাল অবগত ছিলেন না। আর তাঁহাদের মধ্যে পাপ পুণ্যের কোন বিশেষ জ্ঞান ছিল না, অথবা কীদৃশ উপাসনায় পরমেশ্বর সন্তুষ্ট হইতে পারেন এবং কিমত আরাধনাতে নরকুলের পরকালে সদ্গতি হইবার সম্ভাবনা, তাহা তাঁহারা সম্যক্ ভাবে জানিতেন না। খ্রীষ্টীয়ধর্ম্ম স্থাপনার পরেও পৃথিবীর লোকের অবস্থার প্রতি দৃষ্টিপাত করিলে ঐ প্রকার উপলব্ধি হইবেক। নব্যকালের দেবপূজক জাতিদের মধ্যেও পরমার্থ ও পারত্রিক জ্ঞানের সাতিশয় খর্ব্বতা দৃষ্ট হয়। তাঁহাদের মধ্যে বহুতর অশুদ্ধমত ও কদাচার থাকার পরিচিহ্ন প্রাপ্ত হওয়া যায়।

পুনশ্চ যে ব্যক্তিরা দেবপূজক নহেন, অথচ খ্রীষ্টীয় ধর্ম্ম মানেন না, তাঁহাদের অবস্থা আলোচনা করিলেও দৈবাদেশের প্রয়োজন প্রকাশ পায়। উহাঁদের মধ্যে সুন্দর ধর্ম্মজ্ঞান অথবা ধর্ম্মনিষ্ঠা থাকার কোন প্রমাণ প্রাপ্ত হওয়া যায় না, বরং বহুতর ভ্রান্তি এবং অনাচার থাকার পরিচিহ্ন পাওয়া যায়; যথা—যদিও মুসলমানেরা এক ঈশ্বরবাদী হন, তথাপি তাঁহাদের

মধ্যে বিস্তর কুসংস্কার ও কুরীতি প্রচলিত আছে দেখা যায়; তদ্রূপ যদিও কতিপয় খ্রীষ্টীয় কুলোদ্ভব পুরুষ আপনাদিগকে আস্তিক বলিয়া ব্যক্ত করত জ্ঞানাভিমানী হন, তত্রাপি তাঁহাদের মধ্যেও বহুল অপ্রমাণিক কথা ও কুব্যবহার দৃষ্ট হয়। ফলতঃ এই উভয় সম্প্রদায়ভুক্ত লোকদের মধ্যে যে কয়েক ভাল ধর্ম্মোপদেশ ও ধর্ম্মনিষ্ঠা থাকার উপলব্ধি হয়, তাহা খ্রীষ্টীয় ধর্ম্ম হইতে সংগৃহীত ও অনুকৃত মাত্র। উক্ত বক্তব্যটি অভ্রস্থ নব্য ব্রাহ্মদিগের সম্বন্ধে সুন্দর আরোপ করা যাইতে পারে। কাহার অগোচর আছে যে, উহাঁরা নিজ মন্দিরে যে উপাসনাদি করিয়া থাকেন, তাহা খ্রীষ্টীয় মণ্ডলী হইতে অনুকৃত হইয়াছে।

এতদ্ভিন্ন পূর্ব্বকালীন লোকদের মধ্যে অনেকে দৈবাদেশ প্রাপণের আকাঙ্ক্ষা প্রকাশ করিয়াছিলেন। তাঁহাদের বিবেচনাতে উহা ব্যতীত যথেষ্ট ধর্ম্মজ্ঞান ও পবিত্র আচারের সম্ভাবনা ছিল না। এই স্বীকার বাক্য হইতে দৈবাদেশের প্রয়োজনের একটি বিশেষ নিদর্শন পাওয়া যায়। কারণ কথিত ব্যক্তিরা মূঢ় ছিলেন না, তাঁহারা বহুদর্শী পণ্ডিত লোক ছিলেন। কিন্তু তাঁহাদের বহুদর্শন ও পাণ্ডিত্ব অপর জ্ঞান সম্বন্ধেই ছিল, ধর্ম্মজ্ঞান সম্বন্ধে তাঁহারা স্বয়ং জ্ঞানের অভাব প্রকাশ করিয়াছিলেন। মানুষিক বুদ্ধির প্রভাবে ধর্ম্ম জ্ঞানের প্রভাব জন্মে না।

ইতিপূর্ব্বে দেবপূজক এবং জ্ঞানাভিমানী জনগণের যে উল্লেখ করা হইয়াছে, তদতিরিক্ত আরও এই বক্তব্য যে, উহাদের অবস্থা খ্রীষ্টীয় লোকের অবস্থার সহিত তুলনা করিলে দৈবাদেশের শ্রেয়স্করতা একেবারে জাজ্বল্যমানে প্রতীয়মান হইবেক। বলিতে কি, বর্ত্তমান সময়ের কোন খ্রীষ্টীয় সম্প্রদায়ের এক জন সামান্য কৃষকের ধর্ম্মজ্ঞান ও ধর্ম্মনিষ্ঠা যে পরিমাণে দৃষ্ট হয়, তাহা পূর্ব্বকালের বিশেষ পণ্ডিত লোকেরও ছিল না। বাস্তবিক নব্য সভ্য জাতিদের মধ্যে যে পারমার্থিক ও ঐহিক শ্রীবৃদ্ধি হইয়াছে, তাহা খ্রীষ্টীয় ধর্ম্মের প্রকৃত ফল বটে।

এক্ষণে দৈবাদেশের আবশ্যকতা প্রতিপন্ন করা হইল। কিন্তু উহা কি ভাবে বুঝিতে হইবেক তাহার কিঞ্চিন্মাত্র কথন অত্র স্থলে বিধেয়। পরমেশ্বর আত্মার স্বরূপ। আমাদের ন্যায় তাঁহার মুখ, চক্ষু, হস্তপদাদি নাই। তাঁহার আদেশ কেবল মানুষিকভাবে না হইয়া আত্মার ভাবে হইতে পারে। তিনি আমাদের ন্যায় বাক্য কথন পুরঃসর আদেশ প্রচার করেন না; তিনি মনুষ্যের মনোবৃত্তিতে অধিষ্ঠান করত আপন আত্মাদ্বারা উপদেশ প্রদান করেন; ইহাকেই দৈবাদেশ বলা যায়। এই মতেই ধর্ম্ম শাস্ত্রের প্রণয়ন সম্ভাব্য। সত্য বটে সকলেই আপন২ ধর্ম্মমত এই রূপে দৈবাদিষ্ট বলিয়া বিবাদ করিতে পারেন, কিন্তু অগ্রেই কথিত হইয়াছে

যে, উক্ত মত সমুদায়ের মধ্যে একটি মতই দৈবাদিষ্ট, অপরগুলি মনুষ্যের কৃত, ইহার সিদ্ধান্ত কেবল প্রমাণ পরীক্ষা সম্পাদনে সম্ভাব্য। যে ধর্ম্মমত ঐ পরীক্ষা হইতে বিনা বিঘ্নে উত্তীর্ণ হইবেক, সেইটিই যথার্থ ও দৈবাদিষ্ট। আর যে মতগুলি ঐ পরীক্ষা পার হওনে অসমর্থ হইবেক, তাহাদিগকেই কৃত্রিম ও মনুষ্য কল্পিত বলিয়া মানিতে হইবেক। প্রমাণ পরীক্ষাই এই গ্রন্থের সংকল্প ও উদ্দেশ্য ব্যাপার।

---

### ৩ অধ্যায়।

### প্রমাণ-বিভাগ।

গ্রন্থারম্ভেই প্রমাণ কাহাকে বলে তাহার ব্যাখ্যা করিয়াছি। অত্র স্থলে তাহার পুনরুক্তির আবশ্যক নাই। যে২ তর্ক দ্বারা খ্রীষ্টীয় ধর্ম্মের সত্যতা ও দৈবোৎপত্তি সপ্রমাণ করা হয়, তাহা বহু সঙ্খ্যক। কিন্তু বহু সঙ্খ্যক হইলেও সহজে বোধগম্য, কোন গোলমালের সম্ভাবনা নাই। যেমন প্রত্যেক প্রস্তাব স্বতন্ত্র, তেমনি প্রত্যেক প্রমাণ স্বতন্ত্র, এক অন্যের সঙ্গে জড়ীভূত নহে। কোন২ বিতর্কের বিষয় এক প্রকার প্রমাণ দ্বারা বিলক্ষণ রূপে প্রতিপন্ন হয়। কোন২ প্রস্তাব বা সাব্যস্ত হওন জন্য বহুবিধ প্রমাণ প্রয়োগের প্রয়োজন করে; অথবা কোন২ বিতর্কে যাবতীয় প্রমাণ প্রয়োগ করা আবশ্যক হয়।

আর সকল প্রমাণ সমভাবে বলবৎ নহে। তাহাদের মধ্যে বলের তারতম্য আছে, এ কথা স্বীকারে কোন হানি নাই, বরং তাহা অব্যক্ত রাখিলে অনিষ্ট জন্মিবার সম্ভাবনা। তাবৎ প্রমাণ একই রূপ বলবৎ জ্ঞান করিলে তৎপ্রয়োগে বিস্তর ভুল হইতে পারে। যে প্রস্তাবের নিমিত্ত যে প্রমাণ উপযুক্ত তাহার বিবেচনার ত্রুটি হয়, সুতরাং তাহাতে কৃতকার্য্য হওয়া যায় না, এবং উক্ত প্রমাণ সম্বন্ধে সংশয় উপজাত হয়, কিন্তু ইহা কেবল প্রমাণ প্রয়োগ কর্ত্তার দোষ, প্রমাণের দোষ নহে। তাবৎ ঔষধির বিশেষ২ গুণ আছে। কিন্তু যদি চিকিৎসক অনভিজ্ঞতা প্রযুক্ত রোগের ভাব না বুঝিয়া অনুপযুক্ত ব্যবস্থা প্রদান করেন, তবে রোগ উপশম না হইলে ঔষধির নিন্দা করা উচিত, না হইয়া চিকিৎসকের দোষ দেওয়াই আবশ্যক। অতএব যে প্রমাণের যেমত বল ও যে বিতর্কে যাহা উপযুক্ত তাহা প্রমাণ প্রয়োগ কর্ত্তার অবগত থাকা নিতান্ত প্রয়োজনীয়, তাহা না হইলে বিচারে জয়ী হইবার কোন সম্ভাবনা নাই। ইহা বিস্ময়ের বিষয় নহে যে, প্রমাণ প্রয়োগ দোষে যথার্থ প্রস্তাব অগ্রাহ্য হয়। ফলতঃ বিচার দোষেই কখন২ মিথ্যার জয় হইয়া উঠে, কেবল প্রস্তাবানুসারে নয়, পাত্র বিশেষ বিবেচনায়ও প্রমাণ প্রয়োগ করিতে হয়। সকলের স্বভাব ও শিক্ষা এক রূপ নহে। কেহ এক প্রকার প্রমাণযোগে তর্ক করিতে ভালবাসেন,

কেহ বা অন্য প্রকার প্রমাণে অনুরক্ত ও তৎসূত্রে বিচার না হইলে বিরক্ত হন। এজন্য যে ব্যক্তি যে রূপ প্রমাণে সন্তুষ্ট তাহার সঙ্গে সেই মত বিচার করিতে হইবেক, নতুবা প্রস্তাবিত বিতর্ক কোন মতে ফলদায়ক হইবেক না, বরং তাহাতে সত্যের নিন্দা এবং মিথ্যার জয় উৎপাদিত হইবেক। অবিশ্বাসীর বিশ্বাস জন্মান দূরে থাকুক, উহাদ্বারা তাহার মন আরও কঠিন হইয়া উঠিবে।

খ্রীষ্টীয় ধর্ম্মের প্রমাণ বহুবিধ হইলেও উহা তিন-ভাগে বিভক্ত করার প্রথা সর্ব্বস্থানে প্রচলিত হইয়া আসিয়াছে। প্রথম, বাহ্যিক প্রমাণ; দ্বিতীয়, আন্তরিক প্রমাণ; তৃতীয়, আনুভাবিক প্রমাণ। বাহ্যিক প্রমাণ ঐ ধর্ম্মের বাহির হইতে পাওয়া যায়, আন্তরিক প্রমাণ উহার মধ্য হইতে সঙ্কলিত হয় এবং আনুভাবিক প্রমাণ উহার পরীক্ষা করিয়া জানা যায়। যথা, খ্রীষ্ট স্বয়ং ও তাঁহার প্রেরিতগণ আপনাদিগকে দৈবোপদেশক বলিয়া প্রচার করেন এবং তাঁহাদের প্রচারিত ধর্ম্ম পরমেশ্বরের প্রদত্ত বলিয়া ব্যক্ত হয়, ঐ বিষয়ের যে প্রমাণ তাহা তাঁহাদের অলৌকিক ক্রিয়া, ভবিষ্যদ্বাণী ও সচ্চরিত্রাদি হইতে পাওয়া যায়, তাহাই বাহ্যিক প্রমাণের স্থল, কিন্তু উক্ত ধর্ম্ম সংক্রান্ত বিশ্বাস তথ্য ও ধর্ম্মনিষ্ঠার উপদেশের উৎকৃষ্টতাদি গুণে যে প্রমাণ উপলব্ধি হয়, তাহা আন্তরিক প্রমাণের স্থল বলা

যাইতে পারে। অপিচ উক্ত ধর্ম্ম অবলম্বন পূর্ব্বক উহার প্রভাব জানাই আনুভাবিক প্রমাণের স্থল বলিয়া গণ্য হয়। যদিও খ্রীষ্টীয়ধর্ম্ম সম্বন্ধীয় প্রমাণের এইমত বিভাগ করা গেল, ইহাতে যেন কেহ এমত মনে না করেন যে, অন্য কোন অতিরিক্ত প্রণালীর প্রমাণ নাই। এরূপ অনুমান অমূলক প্রকাশ পাইবেক; যথা, খ্রীষ্টীয়ধর্ম্ম সম্বন্ধে সাদৃশ্যসিদ্ধ যে প্রমাণটি আছে তাহা একটি গুরুতর প্রমাণ বটে, কিন্তু উহা যদিও আন্তরিক প্রমাণের অন্তর্গত করিয়া ধর্ত্তব্য করা যাইতে পারে, তথাচ উহার প্রস্তাব স্বতন্ত্রই হইয়া থাকে।

এই গ্রন্থে প্রথমে বাহ্যিক প্রমাণের প্রসঙ্গ করা যাইবেক, তৎপরে আন্তরিক প্রমাণের প্রস্তাব করা হইবেক। অবশেষে আনুভাবিক প্রমাণের প্রসঙ্গ করা যাইবেক, খ্রীষ্টীয় ধর্ম্ম সম্বন্ধে উক্ত ত্রিবিধ প্রমাণ প্রয়োগানন্তর তাহা যথাক্রমে হিন্দু ও মহম্মদীয় মতের প্রতি যোজনা করা যাইবেক, তাহা হইলেই খ্রীষ্টীয় মতের সত্যতা ও দৈবোৎপত্তি একেবারে প্রতিপন্ন হইবেক। অন্যান্য ধর্ম্ম মত সম্বন্ধে প্রমাণ পরীক্ষা করা এপক্ষের পক্ষে আবশ্যক নাই। এদেশে ঐ সকল মতের প্রাবল্য দৃষ্ট হয় না। যে দুই মত প্রবল তাহার সহিত খ্রীষ্টীয়ধর্ম্মের তুলনা করিলেই কৃতকার্য্য হইবার সম্ভাবনা। অত্র গ্রন্থে বিচার বিনা কোন ধর্ম্ম মতের নিন্দা করা বা প্রশংসা করার অভিপ্রায় নাই। অতএব

ভরসা করি যে বিচারের পূর্ব্বেই কেহ নিরর্থক বিপক্ষতা প্রকাশ না করেন।

---

৪ অধ্যায়।

বাইবেল গ্রন্থের অকৃত্রিমতা।

সকলেই অবগত আছেন যে, খ্রীষ্টীয়ানদের ধর্ম্মগ্রন্থ বাইবেল নামে বিখ্যাত। উহা দুই ভাগে বিভক্ত। আদি ভাগকে পুরাতন নিয়মের পুস্তক কহে ও অন্তভাগ নূতন নিয়মের পুস্তক বলিয়া পরিগণিত হয়। যদ্রূপ যাবদীয় ধর্ম্মমত তদীয় ধর্ম্মগ্রন্থ হইতে সংগৃহীত, তদ্রূপ খ্রীষ্টীয় ধর্ম্মমত খ্রীষ্টীয় ধর্ম্মগ্রন্থ হইতে সংগৃহীত; সুতরাং উক্ত মতের সত্যতা ও দৈবোদ্ভব উক্ত গ্রন্থের সত্যতা ও দৈবোদ্ভব প্রমাণে সপ্রমাণ হয়। আর যে কোন গ্রন্থ হউক না কেন, উহার সত্যতার প্রমাণ প্রদর্শনের পূর্ব্বে উহার অকৃত্রিমতা ও অবিকলতা প্রতিপন্ন করা আবশ্যক। বোধ হয় এই জন্যই তাবৎ খ্রীষ্টীয় ধর্ম্ম প্রমাণ সূচক পুস্তকে বাইবেল গ্রন্থের অকৃত্রিমতার বিচার অপর প্রস্তাবের অগ্রগণ্যরূপে নির্দ্ধারিত হইয়াছে। এই সর্ব্বসম্মত প্রথা মতে অত্র স্থলেও প্রস্তাবানুষ্ঠান আরব্ধ করা কর্ত্তব্য বিবেচনায় তৎপ্রবন্ধে প্রবৃত্ত হওয়া গেল। পশ্চাৎ যথাক্রমে অন্যান্য বাহ্যিক প্রমাণ সংক্রান্ত প্রস্তাবের উল্লেখ করা যাইবেক। পরিশেষে

খ্রীষ্টীয় ধর্ম্মের দৈবোৎপত্তি আন্তরিক ও আনুভাবিক প্রমাণ ঘটিত প্রস্তাব সমূহের বিচার সম্পাদিত করা হইবেক।

গ্রন্থ সম্বন্ধে কৃত্রিম শব্দের প্রয়োগ দুই অর্থে হইয়া থাকে। প্রথমতঃ, যখন এক ব্যক্তি গ্রন্থ রচনা করিয়া অপরকে গ্রন্থকার বলিয়া ব্যক্ত করেন, তখন সেই গ্রন্থ কৃত্রিম বলিয়া গণ্য হয়। দ্বিতীয়তঃ, যখন এক কালের রচিত গ্রন্থ অপর কালের রচিত বলিয়া প্রচারিত হয়, তখনও সেই গ্রন্থ কৃত্রিম বলিয়া ধর্ত্তব্য হয়। বাইবেল গ্রন্থের প্রতি এ প্রকার কোন কৃত্রিমতা দোষারোপ করা যাইতে পারে না। উহার তাবৎ লেখন যে২ সময়ে যে২ রচক কর্ত্তৃক রচিত হইবার কথা আছে, সেই২ রচক কর্ত্তৃক সেই২ সময়ে রচনা হইয়াছিল। এক জনের লেখন অন্য জনের লেখন, অথবা এক কালের লেখন অন্য কালের লেখন স্বরূপে প্রচারিত হয় নাই। বাইবেল গ্রন্থের পক্ষে এতাদৃশ ঘটনার বিশেষ অসম্ভাবনা ছিল। ইহা কাহারও অবিদিত নাই যে, ঐ গ্রন্থে বহুবিধ লেখন আছে। ঐ লেখন সকল নানা ব্যক্তি কর্ত্তৃক নানা কালে রচিত হইয়াছিল। একারণ রচকদের একত্র মিলিত হইয়া কৃত্রিম গ্রন্থ প্রস্তুত করা একেবারে দুষ্কর হইয়া উঠিত। বলিতে কি, এরূপ কোন চেষ্টা বাস্তবিক হইলে সত্বরে ধরা পড়িত এবং প্রবঞ্চনায় ধৃত হইলে, ঐ বঞ্চকদের থোঁতা মুখ একেবারে ভোঁতা

হইয়া যাইত। ফলতঃ খ্রীষ্টীয় ধর্ম্ম গ্রন্থের অকৃত্রিমতা বিষয়ে যেরূপ প্রচুর প্রমাণ উপলব্ধি হয়, তাহা অন্য কোন প্রাচীন অথবা নব্য গ্রন্থের সম্বন্ধে দৃষ্ট হয় না। উক্ত সমুদয় প্রমাণ এই ক্ষুদ্র পুস্তকে বর্ণনা করা যাইতে পারে না। উহার কয়েক গুরুতর কথা চুম্বকে প্রস্তাব করাই এ পুস্তকের অভিপ্রেত।

প্রথমাবধি অদ্য পর্য্যন্ত পুরাতন নিয়মের পুস্তক যিহুদী জাতির মধ্যে অকৃত্রিম বলিয়া মান্য হইয়া আসিতেছে। কেহ কখন উহার বিরুদ্ধে কোন সংশয় প্রকাশ করেন নাই। খ্রীষ্টীয় লোকেরাও উক্ত পুস্তক বিশেষ রূপ মান্য করিয়া আসিয়াছেন, যদি বাস্তবিক উহা কৃত্রিম হইত, তবে উহার প্রতি এমত সাধারণ আদর কুত্রাপি দৃষ্ট হইত না। এতদ্ভিন্ন পুরাতন নিয়মের পুস্তকের এক লেখন হইতে অপর লেখনের অকৃত্রিমতার প্রমাণ পাওয়া যায়। যথা, অগ্রে রচিত গ্রন্থের উল্লেখ পশ্চাৎ লিখিত গ্রন্থে দৃষ্ট হয়। কখন বা একের বচন অন্যতে ভূরি২ স্থলে উদ্ধৃত হওয়া উপলক্ষিত হয়। যেমন যিহুদীদের মধ্যে বাইবেল গ্রন্থের আদিভাগ, তদ্রূপ খ্রীষ্টীয় লোকদের মধ্যে নূতন নিয়মের পুস্তক নিয়ত নিঃসন্দেহে অকৃত্রিম বলিয়া মানিত হইয়া আসিয়াছে। প্রথমাবধি অদ্য পর্য্যন্ত উহার বিরুদ্ধে কেহ কোন সংশয় প্রকাশ করেন নাই। আর উভয় পুস্তকের বহু অনুবাদ ও আদর্শ অতি যত্নে প্রস্তুত

হইয়াছিল। উহাদের মধ্যে পরস্পর অথবা মূলগ্রন্থের সহিত কোন অনৈক্য থাকা দেখা যায় না। সুতরাং ইহাতেও অকৃত্রিমতার অপর এক নিদর্শন প্রাপ্ত হওয়া যায়। অধিকন্তু উভয় পুস্তক হইতেই অন্যা২ গ্রন্থকারেরা আপন গ্রন্থে অনেক বচন উদ্ধারণ করিয়াছেন। উদ্ধৃত বচন সকলের মূল গ্রন্থের সহিত সম্যক ঐক্য থাকাতে উহার অকৃত্রিমতা স্পষ্ট প্রকাশ হয়। প্রস্তাবিত গ্রন্থকারেরা এ বিষয়ে কোন আপত্তি প্রকাশ করেন নাই, বরং বাইবেল গ্রন্থ অকৃত্রিম বলিয়া মানিয়া গিয়াছেন। বলিতে পারা যায় না যে, উহাঁরা পক্ষপাত বশতঃ এ প্রকার সাক্ষ্যতা দিয়াছেন, কেননা উহাঁদের মধ্যে সকলে অনুকূল ছিলেন না, অনেকে শত্রু পক্ষ লোক থাকা বিধায় খ্রীষ্টীয় ধর্ম্মের বিপক্ষতা করিতেন। সুতরাং খ্রীষ্টীয় ধর্ম্ম গ্রন্থ কৃত্রিম হইলে, তাঁহারা তাহা একদা প্রকাশ করিয়া দিতেন এবং স্বীয় গ্রন্থে আদরপূর্ব্বক বাইবেল গ্রন্থ হইতে কোন বচন উদ্ধৃত করিতেন না, অথবা উহার ভূরি২ উল্লেখও করিতেন না। ফলতঃ উক্ত উদ্ধারণ ও উল্লেখ এতাদৃশ বহুল যে, তদ্দ্বারা মূল গ্রন্থ পাঠ না করিয়াও তাহার তাবৎ কথা অবগত হওয়া যাইতে পারে।

পুরাতন নিয়মের পুস্তক ইব্রীয় ভাষাতে ও নূতন নিয়মের পুস্তক গ্রীক ভাষাতে আদৌ লিখিত হয়। উভয় পুস্তকেই যেরূপ ভাষার প্রয়োগ হইয়াছে ও

যেরূপ রচনার প্রণালী দৃষ্ট হয়, তাহাতে উহাদের অকৃত্রিমতা বিলক্ষণরূপে অনুমিত হইতে পারে। সকলেই স্বীকার করেন যে, ভাষার ভাব এবং রচনার প্রণালী দৃষ্টে গ্রন্থকারের পরিচয় ও তৎপ্রকটনের সময় নির্ণয় করা দুষ্কর নহে, তবে এই নিয়ম যে বাইবেল গ্রন্থের প্রতি খাটে ইহা বিচিত্র নহে। উক্ত গ্রন্থের উভয় পুস্তকেই নানা রচক থাকা ও নানা সময়ে রচনা হওয়া জানা যায়। একই কালে যে গ্রন্থ একই লেখক কর্ত্তৃক রচিত হয় তাহাতে একরূপ ভাষার প্রয়োগ ও একরূপ রচনার প্রণালী থাকা সম্ভব। তদ্বিপর্য্যই অসম্ভাবনার বিষয়। এই প্রসঙ্গ উপলক্ষে পুরাতন নিয়মের পুস্তক সম্বন্ধে জনেক বিজ্ঞ পণ্ডিত যে উক্তি করিয়াছেন, তাহা অতি সাধু বলিতে হইবেক। তিনি কহিয়াছেন যে, ঐ পুস্তকের সমস্ত লেখন বিশুদ্ধ ইব্রীয় ভাষাতে রচিত হয় নাই, কোন২ লেখনে ভাষান্তরীয় শব্দের প্রয়োগ দৃষ্ট হয় ও সমস্ত লেখনের ধরণ একরূপ নহে, ইহাতে সুন্দর উপলব্ধি হয় যে, পুরাতন নিয়মের পুস্তক ক্রমে২ বিবিধ রচক কর্ত্তৃক লিখিত হইয়াছিল, ঐ পুস্তক এক রচক কর্ত্তৃক এক কালে লিখিত হইলে এপ্রকার অবস্থা দৃষ্ট হইত না। উক্ত সিদ্ধান্ত নূতন নিয়মের পুস্তকের সম্বন্ধেও অতি উপযুক্ত বটে, তাহা ভিন্ন অন্য কোন ত্রুটিকর মীমাংসা দৃষ্ট হয় না। ঐ পুস্তক বিশুদ্ধ গ্রীক ভাষাতে লিখিত হয় নাই। উহা-

তেও রচনার তারতম্য দৃষ্ট হয়। ইহা দ্বারা উত্তম বোধ হয় যে, উহার রচকেরা যিহুদী কুলোদ্ভব গ্রীক ভাষা-ভিজ্ঞ লোক ছিলেন, এবং উহার রচনা ক্রমে নানা ব্যক্তি কর্ত্তৃক সম্পন্ন হয়। ফলতঃ বাইবেল গ্রন্থের উভয় পুস্তকের অবস্থা দৃষ্টে নিশ্চয় প্রতীতি উপজাত হয় যে, উহা যে২ লেখকের নামে লিখিত হওনের ও যে২ সময়ে রচিত হওনের কথা শ্রুত হওয়া যায়, সেই২ লেখক দিগের কর্ত্তৃক সেই২ সময়েই রচিত হইয়াছিল।

বাইবেল গ্রন্থের অকৃত্রিমতা পক্ষে আর এক অতিরিক্ত প্রমাণ আছে। তাহা কথনমাত্রে হৃদয়ঙ্গম হয়। ঐ কথাটি এই যে, ঐ গ্রন্থ কৃত্রিম করা কাহারও সম্বন্ধে সম্ভাব্য ছিল না। যে কেহ হউন না কেন, এরূপ চেষ্টা পাইলে তৎক্ষণাৎ ধরা পড়িতেন, ধূর্ত্তকারী শত্রু পক্ষ লোকের কোন অভাব ছিল না। ফলতঃ এ প্রকার কৃত্রিম আচরণ করা কাহারও সাধ্য ছিল না। পুরাতন নিয়মের পুস্তক কোন ভিন্ন জাতীয় ব্যক্তি কর্ত্তৃক রচিত হওয়া সুকঠিন ছিল, কেননা যিহুদীর ধর্ম্মের ও রীতি নীতির সুন্দর জ্ঞান এমত ব্যক্তির পক্ষে থাকা একদা অসম্ভব ছিল। আর উক্ত পুস্তক কোন যিহুদী লোক কর্ত্তৃক কৃত্রিম হওয়া আরও অসম্ভব ছিল। যে হেতুক উহাতে তজ্জাতির পক্ষে বহু ভৎসনা বাক্য কথিত আছে। অপিচ উহা কোন খ্রীষ্টীয়ান কর্ত্তৃক রচিত হওয়া নিতান্ত অসাধ্যের স্থল ছিল বলিতে হই-

বেক, কারণ খ্রীষ্টীয় ধর্ম্ম প্রচারের এবং খ্রীষ্টীয় সম্প্রদায় সমুদ্ভবের বহুপূর্ব্বে ঐ পুস্তক বিদ্যমান ছিল। নূতন নিয়মের পুস্তক পক্ষেও এই মত যুক্তি সম্যক রূপে সঙ্গত। উহা কৃত্রিম করা না খ্রীষ্টীয়, না যীহুদী, না অন্যজাতীয় অবিশ্বাসী লোকের সম্বন্ধে কোন ক্রমেই সম্ভাবিত ছিল না। এক্ষণে জিজ্ঞাসা করি যদি বাইবেল গ্রন্থ কৃত্রিম করে এমত লোকই দুর্লভ ছিল, তবে উহার সম্বন্ধে কৃত্রিমতার কথা কি একবারে অলীক বলিয়া অগ্রাহ্য করিতে হইবেক না?

---

৫ অধ্যায়।

বাইবেল গ্রন্থের অবিকলতা।

খ্রীষ্টীয় ধর্ম্ম গ্রন্থ কৃত্রিম নহে ইহার প্রমাণ দর্শিত হইয়াছে। কিন্তু উহার অবিকলতা বিষয়ে এ পর্য্যন্ত কোন প্রমাণ দর্শান যায় নাই। এক্ষণে তাহার প্রস্তাব করা বিহিত। কারণ কৃত্রিমতা দোষ রাহিত্যেও বিকলতা দোষ থাকা বিচিত্র নহে; সুতরাং যে কোন লেখন হউক, উহার সত্যতা স্থাপনার প্রারম্ভে উভয় প্রস্তাবই প্রয়োজনীয়। অতএব বাইবেল গ্রন্থের সত্যতার প্রস্তাব পূর্ব্বে উহা যে অকৃত্রিম ও অবিকল এ দুই বিষয়ের নিশ্চয় জ্ঞান থাকা আবশ্যক। যদি কেহ পুরাতন অথবা নূতন নিয়মের পুস্তক অকৃত্রিম বলিয়া

মানিয়াও উহার অবিকলতা স্বীকার না করেন, তবে উহার সত্যতা সম্বন্ধে অগত্যা তাঁহার মনে সংশয় জন্মিবেক। এজন্যে এ পক্ষের মতে অবিকলতার পৃথক্ প্রস্তাব করা শ্রেয়স্কর। অবিদিত নহে যে, খ্রীষ্টীয় প্রমাণসূচক কোন২ পুস্তকে এরূপ পৃথক্ প্রস্তাবের উপেক্ষা পূর্ব্বক অকৃত্রিমতার বিচার মধ্যেই অবিকলতার আন্দোলন করা হইয়াছে, কিন্তু এস্থলে তদনুরূপ আচরণ করা গেল না। ইহার কারণ এই যে, পৃথক্ প্রস্তাবে কোন গোলমালের সম্ভাবনা নাই, বরং তাহাতে করিয়া বিচারের তাৎপর্য্য পরিগ্রহণ করা সহজে ও সুগমে হইতে পারিবেক। নানা বিষয়ের একত্র প্রসঙ্গ কোন স্থলেই বিধেয় নহে। তাহা ফলদায়ক না হইয়া বিফল হইয়া পড়ে। বিশেষতঃ দুরূহ বিতর্কে উহার প্রয়োগ একদা অনিষ্টকর হওয়াই সম্ভাব্য।

অত্র গ্রন্থে বিকল শব্দ বিরূপার্থে ব্যবহৃত হইল; সুতরাং অবিকলতায় রূপান্তর ভাব বুঝিতে হইবেক। পুস্তকাদি সম্বন্ধে উহার এতদ্রূপ প্রয়োগ প্রসিদ্ধ। যখন কোন গ্রন্থ অবিকল বলা যায়, তখন তাহাতে এই বোধগম্য হয় যে, উহা যেরূপ প্রথমে রচিত হইয়াছিল, সেই রূপই হস্তগত হইয়াছে, উহার কোন লেখনের বিকৃতি কিম্বা লোপ হয় নাই, উহা গ্রন্থকারের হস্ত হইতে যেরূপ নির্গত হইয়াছিল, সেই রূপে প্রাপ্ত হওয়া

গিয়াছে, উহার সমগ্রতা পক্ষে কোন হানি জন্মে নাই, অথবা ভিন্ন পাঠ যোত্রে উহার কোন ভাবান্তর হয় নাই। বাইবেল গ্রন্থের অবিকলতা এই মত ব্যাখ্যা করিতে হইবেক। কি পুরাতন কি নূতন নিয়মের পুস্তক কাহারও কোন অবস্থান্তর হয় নাই। উভয় পুস্তকের লেখন সকল সমগ্র ও অবিকৃত আছে। ভিন্ন পাঠে অথবা লোপে উহার ভাবের কোন ব্যত্যয় উপজাত হয় নাই। কিন্তু এই ব্যাখ্যার এমত তাৎপর্য্য নয় যে, উক্ত গ্রন্থের কোন স্থানে কোন শব্দের কোন অক্ষরের লোপ বা পরিবর্ত্তন হয় নাই ইহা অসম্ভব। কাহারও অগোচর নাই যে, পুরাতন ও নূতন নিয়মের পুস্তক বার২ আদর্শিত ও অনুবাদিত হইয়াছিল, তাহাতে করিয়া সামান্য ভুল ঘটনের কোন বিচিত্রতা দৃষ্ট হয় না; ববং অগত্যা তাহার অপেক্ষা করাই উচিত। তবে যখন খ্রীষ্টীয় ধর্ম্ম গ্রন্থ অবিকল বলা যায়, তাহার এই মাত্র মর্ম্ম, কোন গুরুতর বিষয়ে কোন পরিণাম হয় নাই। কি বিশ্বাস তথ্য বিষয়ে কি কর্ত্তব্যাকর্ত্তব্য সম্বন্ধে তাহাতে কোন ভ্রমের পবেশ হয় নাই।

পুরাতন নিয়মের পুস্তকে বিকলতা সংঘটন হওয়া নিতান্ত অসম্ভব ছিল। ইহা নিম্নে লিখিত কতিপয় কথায় অবধান করিলে সুন্দর রূপে প্রতিপন্ন হইবেক। ঐ পুস্তক যিহুদীদের ধর্ম্ম গ্রন্থ ছিল। উহা তাঁহারা

সাতিশয় আদর ও যত্ন সহকারে রক্ষা করিতেন। উহা তাঁহাদের ভজনালয়ে ও গৃহে পাঠ হইয়া থাকিত, উহার বহুবিধ আদর্শ ও অনুরূপ প্রস্তুত হওনানন্তর দেশ বিদেশ ব্যাপ্ত করিয়াছিল। উক্ত আদর্শ ও অনুবাদ সমূহের মূল গ্রন্থের সঙ্গে সম্যক ঐক্য ছিল। কোন গুরুতর বিষয়ে অনৈক্য মাত্র প্রকাশ পায় নাই। বস্তুতঃ যদি কোন যিহুদী লোক কর্ত্তৃক স্বজাতীয় ধর্ম্ম গ্রন্থের কোন স্থল দুষ্টীকৃত হইত, তবে অবশ্যই সেই ব্যক্তিকে পূর্ব্ব আচার্য্যগণ এবং স্বয়ং প্রভু যিশু খ্রীষ্ট ও তাঁহার প্রেরিতেরা বহু ভৎর্সনা প্রদান করিতেন। কিন্তু এতাদৃশ কোন ভৎর্সনা বাক্য উপলক্ষিত হয় না। আরও বিস্মৃত হওয়া কর্ত্তব্য নহে যে, যিহুদীদের মধ্যে অনেক ধর্ম্ম সম্প্রদায়ের সমুদ্ভব হইয়া ছিল। তাহাদের মধ্যে পরস্পার কোন সাহিত্য ভাব ছিল না; সুতরাং এক দলের লোক ধর্ম্ম গ্রন্থের কোন স্থল বিকৃত করিলে অন্য দলের লোক কর্ত্তৃক আশু ধৃত হইতেন। যেখানে প্রবল দলাদলী সেখানে ধর্ম্ম গ্রন্থ দুষ্ট করা সহজ নহে। অধিকন্তু ইহাও স্মরণমার্গে স্থিরতর রাখা উচিত যে, যদি কোন যিহুদী লোক স্বজাতীয় ধর্ম্ম গ্রন্থ বিকৃত করণেপ্সু হইতেন, তবে তিনি অগ্রেই খ্রীষ্টের বিষয়ে যে ভবিষ্যদ্বাণী কথিত হইয়াছিল, তাহার পাঠ দুষ্ট করিতে চেষ্টা পাইতেন; কিন্তু এপ্রকার কোন চেষ্টার একবারে পরিচিহ্ন প্রাপ্ত হওয়া

যায় না। নূতন নিয়মের পুস্তক সম্বন্ধেও উপরোক্ত হেতুবাদ মুক্তকণ্ঠে প্রচার করা যাইতে পারে। ঐ পুস্তক খ্রীষ্টীয় ধর্ম্মের প্রধান গ্রন্থ। উহা সাদরে এবং ভক্তি পূর্ব্বক খ্রীষ্টীয়ানেরা আপনাদের মধ্যে মান্যমান করিতেন। উহা তাঁহাদের ভজনালয়ে ও গৃহে পাঠ হইত। উহার ভূরি২ আদর্শ ও অনুবাদ প্রস্তুত হইয়া দেশ দেশান্তরে প্রেরিত ও ঘোষিত হইত। উক্ত আদর্শ ও অনুবাদ সকলের সহিত মূল গ্রন্থের কোন অনৈক্য দৃষ্ট হয় নাই। আর যেমন যিহুদীদের মধ্যে তেমনি খ্রীষ্টীয়ানদের মধ্যে নানা সম্প্রদায়ের সমুদ্ভব হওয়াতে দলাদলী সূত্রে পরস্পর কোন মৈত্র ভাব ছিল না। একারণ কেহ ধর্ম্মগ্রন্থ বিকৃত করিলে তখনি শক্র পক্ষ লোক কর্ত্তৃক ধৃত হইতেন। ফলতঃ এরূপ চেষ্টা কেহ যে করিয়াছিলেন ইহার কোন পরিচিহ্ন পাওয়া যায় না। তবে এই মাত্র অবগত হওয়া যায় যে, কোন২ ভ্রান্ত সম্প্রদায়ের মধ্যে অশুদ্ধ ধর্ম্ম গ্রন্থের ব্যবহার হইয়া থাকিত, কিন্তু তাহাতে করিয়া সাধারণ মণ্ডলী কর্ত্তৃক গ্রাহ্য ও অবধারিত ধর্ম্ম গ্রন্থের কোন লিখনে কোন দোষ আশ্রয় করে নাই।

পূর্ব্বেই কথিত হইয়াছে যে, বাইবেল গ্রন্থ একবারে লিখিত হয় নাই। উহার উভয় ভাগই ক্রমে২ লিখিত হইয়াছিল। কি পুরাতন কি নূতন নিয়মের পুস্তক সেই দুই পুস্তকেরই লেখক সকল নানা কালে

নানা লেখক কর্ত্তৃক রচিত হওয়া বিধায় একবারে তাবৎ লোকের মধ্যে ধর্ম্ম গ্রন্থ বলিয়া গ্রাহ্য হয় নাই। অবিদিত নহে যে, খ্রীষ্টীয় মণ্ডলী দেশ দেশান্তরে সংস্থাপিত হইয়াছিল। অনেক স্থানের খ্রীষ্টীয়ানেরা পরস্পর দূরবাসী ছিলেন। এমত অবস্থায় ধর্ম্ম গ্রন্থের লেখন সকল যে ক্রমে২ অগ্র পশ্চাৎ জ্ঞাত ও গ্রাহ্য হইবেক, ইহা কোন মতে বিচিত্র নহে। এ কথা নূতন নিয়মের পুস্তকের সম্বন্ধেই বলা গেল; ইহা পুরাতন নিয়মের পুস্তকের প্রতি সম্যকরূপে খাটে না। ঐ নিয়মের গ্রন্থ সমাহার খ্রীষ্টের আগমনের কিছু কাল পূর্ব্বেই অবধারিত হইয়াছিল; কিন্তু নূতন নিয়মের গ্রন্থ সমাহার তাঁহার মরণের চার শত বৎসরের পূর্ব্বে সম্যক ভাবে অবধারিত হয় নাই। তথাপি উহার লেখন, সকল এক শত বৎসরের মধ্যেই সম্পন্ন হইয়াছিল। আর উভয় নিয়মের গ্রন্থ সমাহার নির্দ্দেশ কালে যে কোন ভাক্ত লেখন ধর্ম্ম গ্রন্থ স্থলে অশুদ্ধ মতাবলম্বীরা চালাইতে চেষ্টা পাইয়াছিলেন, তাহা পুঙ্খানুপুঙ্খ অনুসন্ধান ক্রমে একদা পরে অগ্রাহ্য হইয়াছিল। তাহাতে করিয়া ঐরূপ কোন লেখনের প্রচলনের সম্ভাবনা মাত্র ছিল না। অতএব বাইবেল গ্রন্থের সমাহার অবধারণকে উহার অবিকলতা রক্ষার এক বিশেষ সদুপায় বলা যাইতে পারে। যে ধর্ম্ম গ্রন্থ সম্বন্ধে এরূপ সমাহার নির্দ্দেশ সম্পাদিত হয়

নাই, তাহার মধ্যে ছলতাক্রমে পরে ভাক্ত লেখ-নের মিশ্রণ হওয়া দুষ্কর নহে। ইহার সুন্দর প্রমাণ খ্রীষ্টীয় ধর্ম্ম গ্রন্থের সমাহার স্থির হওনের পূর্ব্বে কতিপয় ভাক্ত লেখন প্রকাশ হইতে হওয়া যায়। কিন্তু ঐ ব্যাপারের পর উক্ত ঘটনার কথা আর শুনা যায় না। ফলতঃ কোন্২ লেখন ধর্ম্ম গ্রন্থ বলিয়া পরিগণিত, ইহা যখন অপর সাধারণে ভাল রূপে জ্ঞাত থাকেন, তখন ভাক্ত লেখন চালান অথবা ধর্ম্ম গ্রন্থ বিকৃত করা একবারে সাধ্যাতীত হইয়া পড়ে। সত্য বটে যে, কখন২ বাইবেল গ্রন্থের কোন লেখনের সম্বন্ধে সংশয় প্রকাশ হইয়াছিল। কিন্তু উক্ত প্রকার সংশয় হয়ত অচিরে আপত্তিকার স্বয়ং অপহ্নব করিয়াছিলেন, নয়ত উহার অলীকতা অপর গ্রন্থ কর্ত্তা কর্ত্তৃক সুস্পষ্ট মতে প্রতিপন্ন করা হইয়াছিল। পরিশেষে বক্তব্য যে, খ্রীষ্টীয় ধর্ম্ম শাস্ত্রের বলবতী রক্ষাত্রী বলিয়া খ্রীষ্টীয় মণ্ডলীকে মানিতে হইবেক। উক্ত রক্ষাত্রীর হস্তে যত দিন ঐ শাস্ত্র থাকিবেক, তত দিন উহা বিকল অথবা বিকৃত হওয়ার সম্ভাবনাভাব। আর ঐ মণ্ডলী চিরজীবিনী; সুতরাং ঐ ধর্ম্মগ্রন্থও চিরন্তন অবিকল ও সমগ্রভাবে বিদ্যমান থাকিবেক ইহার কোন সন্দেহ নাই।

৬ অধ্যায়।

## বাইবেল গ্রন্থের বিশ্বাস্যতা।

বাইবেল গ্রন্থ যে অকৃত্রিম ও অবিকল ইহা সপ্রমাণ করা হইয়াছে বটে; কিন্তু তাহাতে করিয়া উহার সত্যতা সপ্রমাণ হয় নাই। তজ্জন্য উহার বিশ্বাস্যতা প্রতিপন্ন করা আবশ্যক, কারণ যে কোন গ্রন্থ হয় না কেন উহা কৃত্রিম ও বিকৃত না হইয়া থাকিলেও অযথার্থ হওয়া বিচিত্র নহে। গ্রন্থের অবধারিত রচনার কাল ও লেখকের বিষয়ে কোন সংশয় উপজাত না হইলেও উহারে লিখিত ব্যাপার নিকরে মিথ্যার সংশ্রব থাকার কোন অসম্ভাবনা নাই। উহাদের সত্যতা কেবল উহাদের বিশ্বাস্যতার উপর নির্ভর করে। যদি লিখিত কথা সকল বিশ্বাসের যোগ্য হয়, তবেই উহাদের যথার্থতাতে প্রতীতি জন্মিতে পারে, অন্যথা নহে। অতএব বাইবেল গ্রন্থের অকৃত্রিমতা ও অবিকলতার প্রস্তাবের পর উহার বিশ্বাস্যতা স্থাপন করা উচিত বিবেচনায় এই অধ্যায়ে সেই বিষয়ের প্রস্তাব করণে প্রবৃত্ত হইলাম। পাঠকবর্গ অনুকম্পাপুরঃসর তাহাতে অবধান করেন। অবিদিত নহে যে, খ্রীষ্টীয় ধর্ম্ম ইতিহাসের সহিত জড়ীভূত। একারণ উক্ত গ্রন্থে অনেক ইতিহাস ঘটিত কথা লিখিত দৃষ্ট হয়। ভরসা করি বক্ষ্যমান প্রস্তাবে স্পষ্ট প্রকাশ পাইবেক যে, উহাদের মধ্যে কাল্পনিকতার লেশমাত্র নাই, বরং তাবৎ

লিখিত ব্যাপারের যথার্থ ঘটনা হইয়াছিল। বিশ্বাস্য-তাই প্রতীতির মূলীভূত; সুতরাং যাহা বিশ্বাস্য প্রমাণ করা যাইতে পারে না, তাহার সত্যতা স্থাপন করা সুকর নহে। কিন্তু বাইবেল গ্রন্থের সম্বন্ধে এমত আশ-ঙ্কার প্রয়োজন নাই। উহার বিশ্বাস্যতা সুপ্রমাণ্য; এ নিমিত্ত উহার সত্যতা স্থাপনে বহু ক্লেশ কষ্ট পাইতে হয় না। এস্থলে পুরাতন এবং নূতন নিয়মের পুস্তকের বিশ্বাস্যতা প্রমাণার্থে যে কয়েকটি হেতু প্রদর্শিত হইবেক, তাহা সংক্ষেপে নিম্নে লিপিবদ্ধ করা গেল।

মিথ্যা কথা লিপিবদ্ধ হওনের দুই কারণ দৃষ্ট হয়। গ্রন্থকারেরা লিখিতব্য বিষয়ে অনভিজ্ঞ হইলে অগত্যা অসত্য কথা লিখিয়া থাকেন, অথবা তাঁহারা অসাধু লোক হইলে কোন বিশেষ অভিপ্রায় সাধন জন্য জ্ঞাত-সারে মিথ্যা রচনা করিতে চেষ্টা পান; কিন্তু বাইবেল গ্রন্থের লেখকদের সম্বন্ধে এরূপ ঘটনার কোন সম্ভাবনা ছিল না। তাঁহারা যাহা২ লিপিবদ্ধ করিয়াছেন, তাহা উত্তমরূপে অবগত ছিলেন। জ্ঞানের ত্রুটি প্রযুক্ত লেখ-নের ত্রুটি হয় নাই। তাঁহাদের চরিত্রও অতি সৎ ছিল, সুতরাং কোন বিশেষ অভিপ্রায় সাধন জন্য তাঁহারা মিথ্যাকে সত্য করিয়া প্রচার করণে একদা অক্ষম ছিলেন। কি নূতন নিয়মের-কি পুরাতন নিয়মের গ্রন্থ-কারেরা যাহা২ লিখিয়াছেন, তাঁহারা তাহা স্বচক্ষে স্বকর্ণে দেখিয়া শুনিয়া লিখিয়াছিলেন। তাঁহাদের মধ্যে

যে কতিপয় ব্যক্তির এমত প্রত্যক্ষ প্রমাণ সম্পন্ন জ্ঞান ছিল না, তাঁহারাও ঐ প্রকার জ্ঞানাপন্ন লোকদিগ হইতে অবগত হইয়া, অথবা পূর্ব্বের কোন বিশ্বাস্য লেখন দৃষ্টে রচনা করিয়াছিলেন। আর যেস্থলে তাঁহারা অত্যন্ত সচ্চরিত্র লোক ছিলেন, সেস্থলে তাঁহাদিগকে এক পরামর্শী হইয়া মিথ্যা রচনা করণে অপারক বলিয়া মানিতে হইবেক। বিশেষতঃ অবিদিত নহে যে, তাঁহারা সকলেই প্রায় সুশিক্ষিত ও সুচতুর ছিলেন না, সুতরাং তাঁহাদিগ কর্ত্তৃক ইত্যাকার প্রবঞ্চনা সম্পাদিত হওয়া সম্যকরূপে অসম্ভাব্য ছিল, কারণ উহার সাধনার্থে বহু কৌশলের অপেক্ষা রাখে। এতদ্ভিন্ন ইহাও স্মরণে রাখা উচিত হয়, উক্ত লেখকেরা একত্র অথবা এককালে রচনা করেন নাই; একারণ তাঁহাদের পক্ষে এক মন্ত্রণা-পর হইয়া মিথ্যা কল্পনা করা কোন মতেই সহজ ছিল না, বরং নিতান্ত দুঃসাধ্য ছিল বলিতে হইবেক। অপিচ প্রস্তাবিত মিথ্যা কল্পনার বিরুদ্ধে আরো এক সুন্দর কারণ উপলক্ষিত হয়, বাইবেল গ্রন্থের লেখকেরা অনেক গুলি ঘটনা তৎ২ কালীন লোকদের সমক্ষে সম্পাদিত হইয়াছিল বলিয়া বর্ণন করিয়াছেন ; সুতরাং ঐ সকল ব্যাপার যথার্থ পক্ষে তদ্রূপ না ঘটিয়া থাকিলে উক্ত লোকগণ কর্ত্তৃক তল্লেখকগণের বিপক্ষে মিথ্যা রচনার অপবাদ আরোপিত হইত, কিন্তু এতদ্রূপ অপবাদের একদা কোন পরিচিহ্ন পাওয়া যায় না। যথা,

যদি বাস্তবিক মুশা কর্ত্তৃক মিশর দেশে কতকগুলি অলৌকিক ক্রিয়া সম্পন্ন না হইত, তবে তল্লেখন মাত্রেই উহা অগ্রাহ্য হইত। সেইরূপ যদি খ্রীষ্ট বাস্তবিক ক্রুশে হত হইয়া পুনরায় সজীব হইয়া না উঠিতেন, তবে কাহারো ঐ কথাতে আস্থা হইত না, বরং সকলেই মঙ্গল সমাচার লেখকদিগকে মিথ্যুক বলিয়া একদা অপ্রতিভ করিতেন। ফলতঃ খ্রীষ্টীয় ধর্ম্মপুস্তকের গ্রন্থকারদের এরূপ মিথ্যাকে সত্য করিয়া প্রতিপন্ন করিবার সাধ্য থাকিলেও তাঁহারা নিজে ধর্ম্মশীল লোক থাকাতে তৎসাধনে কখনই উৎসুক হইতে পারিতেন না। অপরের নিকট প্রতারণাচরণ মহৎ পাপ বলিয়া ব্যক্ত করত আপনারা কদাচিত সেই পাপে লিপ্ত হইতে পারিতেন না। তাঁহাদের পক্ষে এমত কুব্যবহার নিতান্ত অসম্ভব ছিল বলিতে হইবেক। আর যখন উক্ত প্রতারণা দ্বারা কোন স্বার্থ সাধিত হওয়া দৃষ্ট হয় না, তখন ঐ অসম্ভাবনা একবারে আমাদের হৃদয়ঙ্গম হইয়া যায়, এই কথা নূতন নিয়মের পুস্তক লেখকদের সম্বন্ধে বিশেষরূপে কথিত হইতে পারে। খ্রীষ্টীয় ধর্ম্ম প্রচারে তাঁহাদের কোন লাভ হওয়া দূরে থাকুক, কেবল হানি বই হয় নাই। অনেককে বহুবিধ ক্লেশ এবং কষ্ট ভোগ করিতে হইয়াছিল, কাহাকে বা প্রাণ পর্য্যন্ত হারাইতে হইয়াছিল। এক্ষণে জিজ্ঞাসা করি অত্র ভূমণ্ডলে কেহ কি কখন কুত্রাপি এতাদৃশ কারণহীন মিথ্যা প্রচারের কথা শ্রবণ করিয়াছেন? মিথ্যার জন্যে

এরূপ দুঃখ ভোগ একদা বিরল বলিতে হইবেক। সত্য বটে যে,কোন২ স্থলে ভাক্ত মত রক্ষার নিমিত্ত লোকে বহু ক্লেশ ও কষ্ট স্বীকার করিয়াছেন, কিন্তু ইহাতে করিয়া এপক্ষের উক্তির কোন হানি জন্মায় না। কে না অবগত আছেন যে,ধর্ম্ম বিষয়ে ভ্রম বশতঃ দারুণ দুঃখ সহন বিচিত্র নয়। মিথ্যাকে সত্য জানিয়া লোকে প্রাণ পণে তাহার স্থাপনার চেষ্টা পান বটে, কিন্তু মিথ্যাকে মিথ্যা জানিয়া কেহ যে কখন কষ্ট স্বীকার করিয়াছেন, এমত ঘটনা অতি বিরল, বরং একদা দৃষ্ট হয় না বলিতে হইবেক। খ্রীষ্টীয় ধর্ম্ম প্রচারে তল্লেখকেরা যে ক্লেশ ও ক্ষতি স্বীকার করিয়াছিলেন, তাহা উহার সত্যতা পরি-বোধেই স্বীকার করা হইয়াছিল। যদি উক্ত ধর্ম্ম অলীক হইত, তবে ভাক্ত মত রক্ষার্থে দুঃখ ভোগের উদাহরণ বিঘ্ন জন্মাইতে পারিত ; কিন্তু উহা সত্য হওয়া বিধায় তর্ক জন্য ঐ উদাহরণ একবারে অকর্ম্মণ্য হইয়া উঠে।

যেমন বাইবেল গ্রন্থের রচকদের অভিজ্ঞতা এবং সচ্চরিত্র হইতে উহার লেখনের বিশ্বাস্যতার প্রমাণ পাওয়া যায়, তদ্রূপ ঐ লেখনের ভাব দৃষ্টেও তাহা সপ্রমাণ হয়। উক্ত গ্রন্থে বিশেষ২ স্থানের, কালের ও ব্যক্তির উল্লেখ আছে। মিথ্যা লেখকেরা এপ্রকার বিবরণ সচরাচর লিপিবদ্ধ করিয়া থাকেন না, যেহেতুক তাহাদের মনে ভয় থাকে যে, পাছে বিস্তারিত কথনে

মিথ্যা কথা ধরা পড়ে। অবিদিত নহে যে, সংক্ষিপ্ত বিবরণে অনেক কথা অব্যক্ত থাকে, তাহাতে ভুল ধৃত হইবার বড় সম্ভাবনা থাকে না। বস্তুতঃ বাইবেল গ্রন্থের রচকেরা স্বীয় লেখনে এমত কোন কৌশল প্রকাশ করেন নাই। স্থান, কাল, ব্যক্তি বিশেষ বিবরণে তাঁহাদের মনে কোন আশঙ্কার সমুদ্ভব হওয়ার পরিচিহ্ন পাওয়া যায় না। তাঁহারা সরল ও সাধু লোক থাকা বিধায় যাহা প্রকৃত তাহাই লিপিবদ্ধ করিয়াছিলেন। যদি তাঁহারা মিথ্যুক হইতেন এবং তাঁহাদের কোন স্বার্থসাধনার্থে কাল্পনিক ব্যাপার লিখিবার প্রয়োজন থাকিত, তবে তাঁহারা অবশ্যই অব্যক্ত কথা লিপিবদ্ধ করিতেন, সাধ্যমতে তাহাতে যতদূর কৃতকার্য্য হইতে পারিতেন তাহারই চেষ্টা পাইতেন। অতএব যখন তাঁহাদের লেখনে অস্পষ্ট কোন বিবরণ দৃষ্ট হয় না, বরং স্থান, কাল, ব্যক্তি বিশেষের উল্লেখ আবশ্যক মতে স্পষ্টভাবেই থাকাই দৃষ্ট হয়, তখন মিথ্যুক রচকের লক্ষণ উপলক্ষিত না হইয়া সত্য রচকের ধর্ম্মেরই চির উপলব্ধি হয়।

এতদ্ভিন্ন বাইবেল গ্রন্থের সম্বন্ধে যে অপরাপর গ্রন্থকারের সাক্ষ্যতা প্রাপ্ত হওয়া যায়, তাহাতে উহার বিশ্বাস্যতা বিষয়ে আর এক নিদর্শন উপজাত হয়। যে কোন ব্যক্তির ইতিহাসাদিতে কিঞ্চিন্মাত্র দৃষ্টি আছে, তাঁহার অগোচর নাই যে, প্রথমাবধি

অদ্য পর্য্যন্ত ভূরি২ খ্রীষ্টীয় গ্রন্থকারেরা উক্ত গ্রন্থের লিখিত কথা সকল মান্যমান পূর্ব্বক প্রকৃত বলিয়া স্বীকার করিয়া আসিয়াছেন। তাঁহারা আপন২ গ্রন্থে উহার উল্লেখ পুরঃসর উহা হইতে বহুবিধ বচন উদ্ধৃত করিয়া গিয়াছেন। সত্য বটে, এই সাক্ষ্যতাকে মিত্রপক্ষ সাক্ষ্যতা কহা যায়, তথাচ তাহা বলিয়া উহা কোন মতে অবজ্ঞার বিষয় হইতে পারে না। উক্ত সাক্ষ্যতা যথার্থ, এজন্য গ্রহণীয়। সে যাহা হউক, বাইবেল গ্রন্থের সম্বন্ধে শত্রুপক্ষেরও সাক্ষ্যতা দুর্লভ নহে। খ্রীষ্টীয় গ্রন্থকারদের ন্যায় অনেকানেক যিহুদী ও ভিন্ন জাতীয় গ্রন্থকারেরা ঐ গ্রন্থের বিশ্বাস্যতার বিষয়ে প্রমাণ দিয়াছেন। তাঁহারা যে কেবল তদ্বিরুদ্ধে কোন আপত্তি প্রদর্শন করেন নাই এমত নয়, বরং তাঁহারা তৎপক্ষে সাক্ষ্যতা দিয়াছেন বলিতে হইবেক। তাঁহারা স্বীয়২ গ্রন্থের বহু স্থলে উহার উল্লেখ ও উহা হইতে বচন উদ্ধৃত করিয়াছেন। যদি বাইবেল গ্রন্থ বাস্তবিক কাল্পনিক হইত ও উহাতে কোন মিথ্যা ঘটনার কথা বর্ণিত থাকিত, তাহা হইলে শত্রুপক্ষ গ্রন্থকারেরা এরূপ আচরণ কখনই করিতেন না। তাঁহারা একেবারে মৌন হইয়া না থাকিয়া ঐ অপ্রকৃত কথা ধরিয়া দিতেন। কাহার অবিদিত আছে যে, রোমীয় গ্রন্থ-কার সেল্‌সস্ খ্রীষ্টীয় ধর্ম্মের এক জন পরম বিদ্বেষ্টা ছিলেন? যদি তৎসংক্রান্ত শাস্ত্রে কোন মিথ্যা কথার

উল্লেখ থাকিত, তিনি নিশ্চয়ই উহা প্রকাশ করিয়া দিতেন, কখনই চুপ করিয়া থাকিতেন না। অবিদিত নহে যে, ছিদ্র না থাকিলেও বিপক্ষ লোকে ছিদ্রের অনুসন্ধান করিয়া থাকেন, তবে বাস্তবিক ছিদ্রসত্ত্বে কতদূর পর্য্যন্ত যে এরূপ চেষ্টা বাইবেল গ্রন্থ সম্বন্ধে হইয়া উঠিত, তাহা বলিয়া শেষ করা যায় না। এ বিষয়ে শত্রুপক্ষলোকের যৎপরোনাস্তি চেষ্টা হইবার সাতিশয় সম্ভাবনা ছিল। তবে যে তাহার কোন পরিচিহ্ন প্রাপ্ত হওয়া যায় না ইহার কারণ এই মানিতে হইবেক যে, বাইবেল গ্রন্থে ঐরূপ কোন দোষ ছিল না। তাহাতে যে ব্যাপার সমস্ত লিখিত আছে, তাহা প্রকৃত। সুতরাং শত্রুপক্ষ গ্রন্থকারেরা কোন আপত্তি প্রকাশ করেন নাই, যো থাকিলে ছাড়িয়া দিতেন না।

সকলেই অবগত আছেন যে, যিহুদী লোকদের মধ্যে কতকগুলি পর্ব্ব পালিত হইয়া থাকে। উহাদের সংস্থাপন বহু পূর্ব্বকালে হইয়াছিল। উহাদের তাবতের বৃত্তান্ত এস্থলে বর্ণনের প্রয়োজন নাই। এই মাত্র কথিত হইল যে, বিশেষ২ ঘটনা স্মরণার্থে উহাদের সৃষ্টি হয়। যথা পেশাখ পর্ব্ব মিসর দেশ হইতে যিহুদীদের যে উদ্ধার পরমেশ্বর সম্পন্ন করেন, তাহার স্মারক স্বরূপ সংস্থাপিত হয়। সেই রূপ ত্বকচ্ছেদ সংস্কার যিহুদীদের তাবৎ জাতি হইতে পৃথকীকৃত হও-

নের স্মারক স্বরূপ পরিগণিত হইয়া থাকে। যদি উক্ত ঘটনাদ্বয় প্রকৃত পক্ষে না ঘটিয়া থাকিত, তবে উহার স্মরণার্থ কোন পর্ব্ব পালন করণের স্থল থাকিত না। যে ব্যাপার বাস্তবিক ঘটে নাই, তাহার আরবার স্মারক চিহ্নের প্রয়োজন কি? যেমন যিহুদীদের মধ্যে তেমনি খ্রীষ্টীয় লোকদের মধ্যেও স্মারক পর্ব্ব পালিত হওয়ার পরিচিহ্ন পাওয়া যায়। সে সমস্তের উল্লেখ এস্থলে করিবার প্রয়োজন নাই। উহাদের দুই তিনটির প্রসঙ্গেই ইষ্টসিদ্ধি হইবেক। কে না জানেন যে, খ্রীষ্টের আদেশ মতে তাঁহার শিষ্যেরা জলসংস্কার দ্বারা মণ্ডলীতে গৃহীত হইয়া থাকেন? পুনশ্চ পুণ্যসহভাগ সংস্কার গ্রহণে তাঁহার মৃত্যুর স্মরণ হইয়া থাকে। আর বিশ্রামবার তাঁহার পুনরুত্থান স্মরণ জন্য পালিত হইয়া থাকে। যদি বাস্তবিক খ্রীষ্ট এই ভূমণ্ডলে অবতীর্ণ হইয়া ত্রাণকর্ত্তার কর্ম্ম নিষ্পাদন না করিতেন, তবে উহাদের সংস্থাপন অথবা পালনের কোন স্থল থাকিত না।

যদ্রূপ স্মারক পর্ব্বোপলক্ষে বাইবেল গ্রন্থের লিখিত ব্যাপারের সত্যতার প্রমাণ লাভ হয়, তদ্রূপ মুদ্রাপদকস্তম্ভপাত্রাদি হইতে তাহার প্রমাণ উপলব্ধি হইয়া থাকে। উহাদের দ্বারা নূতন ও পুরাতন নিয়মের পুস্তকের লিখিত কোন২ বিষয়ের স্মরণ হইয়া থাকে, এবং সেই মতে তাহাদের যথার্থতা সম্বন্ধে সাক্ষ্য প্রাপ্ত হওয়া যায়। উক্ত তাবৎ স্মারক উদা-

হরণের প্রস্তাব অত্র স্থলে করা যাইতে পারে না। বিশেষতঃ তাহার প্রয়োজনও করে না। দুই তিনটির উল্লেখেই ইষ্টসিদ্ধি হইবেক। পুরাতন নিয়মের পুস্তক সম্বন্ধে যে উদাহরণটি জনৈক বিজ্ঞ ইতিহাসবেত্তা কর্ত্তৃক সংগৃহীত হইয়াছে সেই প্রসিদ্ধ উদাহরণ এপক্ষ কর্ত্তৃক অত্র স্থলে উল্লেখিত হইল। যথা, অসরীয় দেশের এক ভগ্ন অট্টালিকার দেওয়ালে যিহুদীয় হিস্কিয় নাম্না রাজার যে কথা অঙ্কিত আছে, তাহা বাইবেলের লিখিত ইতিহাসের সঙ্গে সম্পূর্ণ ঐক্য হওয়া দৃষ্ট হয়। উক্ত রাজার পরাজয় পরে যে কর অবধারিত হইয়াছিল, তাহা উভয় স্থলেই সমপরিমাণে লিখিত আছে। উক্ত উদাহরণ পুরাতন নিয়মের পুস্তকের লিখিত ইতিহাসের পোষক হয়। নূতন নিয়মের পুস্তকের লিখিত ইতিহাস পোষক যে উদাহরণটি অত্র স্থলে উল্লেখিত হইল, উহা প্রেরিতদের ক্রিয়া বিবরণ পুস্তকে দৃষ্ট হয়। তাহাতে কিপ্রনামক উপদ্বিপের অধিপতির যে উচ্চতর উপাধির পরিচয় পাওয়া যায়, তাহা তৎকালীন মুদ্রাতে অঙ্কিত উপাধির সহিত সম্যক মিলন হয়। অবিদিত নহে যে, উক্ত স্থানের অধিপতির উপাধি প্রথমে ছোট পদের উপাধি ছিল, পরে উহা উচ্চতর পদের উপাধিতে পরিবর্ত্তিত হয়, নতুবা উচ্চতর পদের উপাধি মুদ্রাতে অঙ্কিত থাকার কোন সম্ভাবনা ছিল না।

---

৭ অধ্যায়।

অলৌকিক ক্রিয়া।

বাইবেল গ্রন্থ যে পরমেশ্বরের প্রণীত, ইহার প্রমাণ দর্শানের পূর্ব্বে তদ্‌সংগৃহীত খ্রীষ্টীয় ধর্ম্ম যে পরমেশ্বরের আদিষ্ট ইহা প্রমাণ করা বিহিত। এ পর্য্যন্ত যে সমস্ত প্রস্তাব হইয়াছে, তাহাতে করিয়া উক্ত গ্রন্থ যে কৃত্রিম নহে, এবং শুদ্ধ মতে রক্ষিত হইয়াছে, আর উহার লিখিত ব্যাপার সকল যথার্থ, ইহাই প্রকাশ পাইয়াছে। এ কথা তাবৎ মনুষ্যকৃত সত্য গ্রন্থের সম্বন্ধে কহা যাইতে পারে। কিন্তু বাইবেল গ্রন্থ ও অপর গ্রন্থের মধ্যে এই বিশেষ প্রভেদ যে, বাইবেল গ্রন্থ পরমেশ্বরের প্রণীত ও অপর গ্রন্থ মনুষ্যের কল্পিত। এ বিষয়ের প্রসঙ্গ পশ্চাৎ পৃথক্ মতে করা যাইবেক। এক্ষণে খ্রীষ্টীয় ধর্ম্ম যে পরমেশ্বরের অনুজ্ঞামতে প্রচারিত হয়, ইহার বিচার হইবেক। অবিদিত নহে যে, এই বিচার সম্বন্ধে সচরাচর চার প্রস্তাবের আন্দোলন হইয়া থাকে; অর্থাৎ প্রথমতঃ অলৌকিক ক্রিয়া, দ্বিতীয়তঃ ভবিষ্যদ্বাণী, তৃতীয়তঃ খ্রীষ্টীয় ধর্ম্মের বিস্তারণ, চতুর্থতঃ উক্ত ধর্ম্মের ফলাফল দর্শন পূর্ব্বক উহার দৈবোৎপত্তি প্রতিপন্ন করা হইয়া থাকে। অত্র স্থলে এ পক্ষ কর্ত্তৃক তদনুরূপ আচরণই কর্ত্তব্য। অতএব উক্ত প্রস্তাব চতুষ্টয় প্রবন্ধে একবারে প্রবৃত্ত হওয়া গেল। যথাক্রমে উহার বিচার নিষ্পাদন করিতে চেষ্টা

পাইব। এই অধ্যায়ে কেবল অলৌকিক ক্রিয়ার বিচার হইবেক।

বাইবেল গ্রন্থ পাঠে সুন্দর উপলব্ধি হয় যে, উহাতে বহুবিধ অলৌকিক ক্রিয়ার কথা লিখিত আছে। উহাদের কতক গুলি যিহুদীয় ধর্ম্ম সংস্থাপনের কালে ও কতক গুলি খ্রীষ্টীয় ধর্ম্ম সংস্থাপনের সময়ে সম্পাদিত হইয়াছিল। যেমন মুশা প্রভৃতির দৈবনিয়োগ অলৌকিক ক্রিয়া সম্পাদনে প্রতিপন্ন হয়, তদ্রূপ খ্রীষ্টের ও তাঁহার প্রেরিতদের দৈবনিয়োগ অলৌকিক ক্রিয়া নিষ্পাদনে সপ্রমাণ হইয়াছিল। যদি উক্ত ধর্ম্মমত দৈবাদিষ্ট না হইত, তবে পরমেশ্বর তৎপ্রচারকগণকে অলৌকিক ক্রিয়া নিষ্পাদন করিবার ক্ষমতা দিতেন না। এ প্রকার ক্রিয়া মানুষিক ক্ষমতাতীত, কেবল ঐশ্বরিক ক্ষমতা দ্বারা নিষ্পাদিত হইতে পারে। ফলতঃ অলৌকিক ক্রিয়া নিষ্পন্ন করার ক্ষমতাকে দৈবনিয়োজিত উপদেশকদের নিয়োগপত্রীস্বরূপ গণ্য করা উচিত। যেমন কোন নরপতি প্রেরিত দূতের নিয়োগ নিদর্শন ব্যতীত কেহ তাঁহাকে গ্রাহ্য করেন না, তদ্রূপ দৈবোপদেশকদের পক্ষে দৈব নিয়োগের নিদর্শন আবশ্যক করে। উহা দেখাইতে না পারিলে লোকের কথনই তাঁহাদের কথাতে আস্থা করণের সম্ভাবনা নাই। অধুনা যিহুদীয় কোন অলৌকিক ক্রিয়ার প্রস্তাব করার অভিপ্রায় নাই। কেবল খ্রীষ্টীয় অলৌকিক

ক্রিয়ার প্রসঙ্গ করা আবশ্যক, কেননা খ্রীষ্টীয় ধর্ম্ম পোষ-কার্থে প্রমাণ দর্শানই এই গ্রন্থ খানির মুখ্য উদ্দেশ্য।

সকলেই জ্ঞাত থাকা সম্ভব যে, খ্রীষ্টীয় লোকেরা প্রভু যেশুকে কেবল উপদেশক করিয়া মানেন না, তাঁহারা তাঁহাকে পরমেশ্বরের পুত্র বলিয়া বিশ্বাস করেন; সুতরাং তাঁহাতে ঐশ্বরিক প্রভাব সম্পূর্ণরূপে বিরাজমান ছিল। তাঁহার ক্ষমতা প্রাপ্ত হইবার প্রয়োজন ছিল না। তিনি স্বভাবতঃ অলৌকিক ক্রিয়া করণে সমর্থ ছিলেন। তাঁহার প্রেরিতগণেরই কেবল ক্ষমতা প্রাপ্ত হওনের আবশ্যক ছিল। যদি কেহ আপত্তি করিয়া বলেন যে, কেন পরমেশ্বর খ্রীষ্টীয় ধর্ম্ম স্থাপনার্থে নিজ অবধারিত প্রাকৃতিক নিয়মের উল্লঙ্ঘন হইতে দিবেন, এতদ্রূপ প্রভাব প্রদর্শন তাঁহার পক্ষে সঙ্গত নহে। তবে তাঁহার এই উত্তর দিতে হইবেক, পরমেশ্বর পরম দয়ালু, তিনি যাহাতে জীবের হিত হয় তাহারই চেষ্টা পান। সত্য ধর্ম্মজ্ঞান বিনা মনুষ্যের মুক্তি হওয়া দুষ্কর; অতএব তদ্সাধন জন্য অলৌকিক ক্রিয়া সম্পাদনের ক্ষমতা প্রদান করা তাঁহার পক্ষে বিচিত্র নয়, বরং নিতান্ত যুক্তিসিদ্ধ বলিতে হইবেক। যদি প্রস্তাবিত নিয়ম উল্লঙ্ঘনে কোন ক্ষতি দৃষ্ট হইত, তবে বিতণ্ডার স্থল থাকিত; কিন্তু যখন দেখা যায় যে, উহাতে করিয়া যাহার পর নাই নরকুলের মঙ্গল উপজাত হইয়াছে, তখন আপত্তি করা

সর্ব্বতোভাবে অনুচিত হইয়া পড়ে। সত্য বটে যে, অলৌকিক ক্রিয়া ভিন্ন খ্রীষ্টীয় ধর্ম্ম সংস্থাপনের উপায়ান্তর ছিল; কিন্তু অন্য প্রমাণ ছিল বলিয়াই কি তাহার উপেক্ষা করা কর্ত্তব্য? কখনই নহে। বিশেষতঃ যে স্থলে পরমেশ্বর অলৌকিক ক্রিয়া সাধন উপলক্ষে খ্রীষ্টীয় ধর্ম্ম জ্ঞাপন করিয়াছেন, সে স্থলে উহার উপেক্ষা করা কোন মতে ন্যায্য হয় না। উহার দৈবোদ্ভবের যে২ নিদর্শন প্রাপ্ত হওয়া যায়, তৎসমুদয়েরই সমান আদর করিতে হইবেক। খ্রীষ্টীয় ধর্ম্ম সংস্থাপনার্থে অলৌকিক ক্রিয়ার প্রয়োজন না হইলে পরমেশ্বর কখন তাহা সম্পাদিত হইতে দিতেন না। বাস্তবিক দেখা যায় উক্ত প্রকার ক্রিয়ার বিশেষ প্রয়োজন ছিল, আর উহাতে করিয়া পরম উপকার সাধন হইয়াছিল। অবিদিত নহে যে, যখন উক্ত ধর্ম্ম প্রথমে যিহুদীদের মধ্যে প্রচারিত হয়, তখন তাঁহারা এতদ্রূপ কোন নিদর্শন না দেখিলে প্রচারকদের কথা শুনিতেন না, এবং তাঁহাদের দৈব নিয়োগের প্রমাণই সর্ব্বদা চাহিতেন। কাহার অবিদিত আছে যে, বারম্বার খ্রীষ্টের ঠাঁই ঐ প্রমাণ যিহুদী লোকেরা চাহিয়াছিলেন? ইহা নূতন নিয়মের পুস্তক পাঠে বিলক্ষণ উপলব্ধি হয়। আর তাঁহার প্রেরিতেরা অলৌকিক ক্রিয়া সম্পাদন করিতে না পারিলে কেহ যে তাঁহাদের কথায় আস্থা করিতেন, এমত বোধ হয় না। এজন্যই বোধ হয় যে

পর্য্যন্ত উক্ত ক্ষমতার আবশ্যক ছিল, সে পর্য্যন্ত উহা মণ্ডলী হইতে লুপ্ত হয় নাই।

অলৌকিক ক্রিয়া কাহাকে বলে, তাহা উপরোক্ত প্রবন্ধেই প্রকাশ পাইয়াছে, কিন্তু যে কোন অদ্ভুত ঘটনাকে অলৌকিক ক্রিয়া বলিয়া গণ্য করা যাইতে পারে না। কারণ আপাততঃ যাহা মূঢ়তা প্রযুক্ত আশ্চর্য্য বোধ হয়, তাহা পশ্চাৎ জ্ঞানোদয়ে সামান্য মাত্র প্রতীয়মান হইয়া থাকে। যাহা এক ব্যক্তির বিবেচনায় বিচিত্র বোধ হয়, তাহা অপরের নিকট সাধারণ ঘটনা বহি আর কিছু প্রকাশ পায় না। কে না জানেন যে, উষ্ণ দেশবাসী লোক বরফ জমন ক্রিয়াকে অসম্ভব ঘটনা জ্ঞান করিয়া থাকেন? কিন্তু শীতল দেশবাসীর গোচরে ঐ ঘটনা বিচিত্র বোধ হওয়া দূরে থাকুক, কেবল স্বাভাবিক ঘটনা প্রতীয়মান হয়। অলৌকিক ক্রিয়া যে অদ্ভুত ঘটনা ইহা স্বীকার্য্য; কিন্তু যে কোন অদ্ভুত ঘটনাকেই অলৌকিক ক্রিয়া বলিয়া ব্যাখ্যা করা যায় না। বিচিত্রতা ভিন্ন উহার আর কয়েকটি বিশেষ লক্ষণ আছে। অলৌকিক ক্রিয়া কেবল অদ্ভুত ঘটনা নহে, উহা দৈব নিয়োগের পরিচিহ্ন, মনুষ্যের ক্ষমতাতীত এবং সত্য ধর্ম্ম সংস্থাপনার্থ কেবল ঐশ্বরিক বলে সম্পাদিত হয়। এই তাবৎ লক্ষণগুলি খ্রীষ্টীয় অলৌকিক ক্রিয়াতে স্পষ্টমতে দৃষ্ট হয়। উক্ত যাবদীয় অলৌকিক ক্রিয়া যদ্রূপ মনুষ্যের ক্ষমতাতীত আশ্চার্য্য ঘটনা ছিল, তদ্রূপ

তৎ সম্পাদনে খ্রীষ্টীয় ধর্ম্ম প্রচারকগণের দৈব নিয়োগের পরিচিহ্ন ও তাঁহাদের প্রচারিত মতের দৈবোদ্ভবের প্রমাণ প্রাপ্ত হওয়া যায়; কেননা মিথ্যা ধর্ম্ম সংস্থাপনের জন্য পরমেশ্বর কখন এরূপ অলৌকিক ক্রিয়া সাধন করিবার ক্ষমতা প্রদান করেন না। যদি খ্রীষ্টীয় অলৌকিক ক্রিয়াযোত্রে কোন বিশেষ কল্যাণকর অভিপ্রায় সিদ্ধ হওয়া দৃষ্ট না হইত, তবে উহার ঘটনা কোন মতে সম্ভাব্য বোধ হইত না। এবম্ভূত অভিপ্রায় ভিন্ন জগতের নিয়ন্তা পরমেশ্বর তৎ সংক্রান্ত প্রাকৃতিক নিয়মের কোন উল্লঙ্ঘন হইতে দিতেন না। কারণ এপ্রকার উল্লঙ্ঘন ব্যতীত কোন অলৌকিক ক্রিয়া ঘটনার সম্ভাবনা নাই। স্বাভাবিক নিয়মের ক্ষান্তি অথবা ব্যতিক্রম বিনা যে আশ্চর্য্য ক্রিয়া নিষ্পাদিত হয়, তাহাকে অলৌকিক ক্রিয়া প্রকৃত পক্ষে কহা যাইতে পারে না। সুতরাং যদি কেহ অলৌকিক ক্রিয়াকে প্রাকৃতিক নিয়মের ক্ষান্তি অথবা ব্যতিক্রম বলিয়া ব্যাখ্যা করেন, তবে তাহাতে এ পক্ষের কোন আপত্তি নাই। কিন্তু অলৌকিক ক্রিয়ার যে২ বিশেষ লক্ষণ অত্রস্থলে কথিত হইল, উহার যেন কোন মতে উপেক্ষা না করা হয়, তাহা হইলে উক্ত সংজ্ঞার পক্ষে এ পক্ষের সম্পূর্ণ অসম্মতি প্রকাশ করাই নিতান্ত আবশ্যক বোধ হয়। এই জন্যেই কোন২ গ্রন্থকার উক্ত সংজ্ঞা প্রয়োগের বিরুদ্ধে একদা অসম্মতি প্রকাশ করিয়াছেন।

তাঁহারা অলৌকিক ক্রিয়াকে স্বাভাবিক নিয়মের ক্ষান্তি অথবা ব্যতিক্রম সজ্ঞায় ব্যাখ্যা করাতে তাহার বিশেষ লক্ষণ গুলির বিষয়ে ভ্রম উপজাত হওয়ার আশঙ্কা করেন।

অলৌকিক ক্রিয়ার ঘটনা সম্বন্ধে যে হেতুবাদ লিপিবদ্ধ করা হইয়াছে, তাহাতে করিয়া ভরসা করি যে, সকলে উহা সম্ভাব্য স্বীকার করিবেন। ফলতঃ যাঁহারা অলৌকিক ক্রিয়া অসম্ভাব্য বলিয়া আপত্তি করিয়া থাকেন, পরে বিচারে পরাস্ত হইয়া ঐ আপত্তি পরিত্যাগ করিয়া অপর বিতণ্ডায় প্রবৃত্ত হন, তাঁহারা বলেন যে, যদিও অলৌকিক ক্রিয়ার ঘটনা অসম্ভাবিত না হয়, তাহা প্রমাণ করা সুসাধ্য নহে। যে লোকদের সমক্ষে ঐরূপ ক্রিয়ার সম্পাদন হইয়াছিল, তাঁহারাই অনায়াসে বিশ্বাস করিতে পারিতেন, কিন্তু পরের লোকদের পক্ষে ঐ বিশ্বাস দুষ্কর। এই কথার সিদ্ধান্ত পূর্ব্ব অধ্যায়ে এক মত করা হইয়াছে। বাইবেল গ্রন্থে লিখিত তাবৎ ব্যাপারের বিশ্বাস্যতা স্থাপনেই খ্রীষ্টীয় অলৌকিক ক্রিয়া ঘটনার সত্যতা প্রতিপন্ন করা হইয়াছে। এস্থলে প্রমাণ সম্বন্ধে সাধারণ এবং অসাধারণ ঘটনার মধ্যে কোন প্রভেদ দৃষ্ট হয় না। তথাচ খ্রীষ্টীয় অলৌকিক ক্রিয়ার পক্ষে পৃথক্ প্রস্তাব করা অনাবশ্যক জ্ঞান হয় না, বরং তাহা শ্রেয়স্কর বোধ হয়। যেহেতুক পৃথক্ প্রমাণ প্রয়োগে দৃঢ় বিশ্বাস

জন্মানেরই সম্ভাবনা। বিশেষতঃ অবিদিত নহে যে, কতিপয় জ্ঞানাভিমানী ব্যক্তি অলৌকিক ক্রিয়া প্রমাণ করা একবারে সুকঠিন ব্যাপার বলিয়া প্রতিপন্ন করিয়াছেন। তাঁহাদের আপত্তির উত্তর দিয়া তাঁহাদিগকে নিরুত্তর করাই উচিত, নতুবা অলৌকিক ক্রিয়ার বিষয়ে তাবৎ সংশয়ের উচ্ছেদ হওয়ার প্রত্যাশা করা যাইতে পারে না।

খ্রীষ্টীয় অলৌকিক ক্রিয়া সকলের মধ্যে কোন ঘটনা যে কেহ কখন অস্বীকার করিয়াছিলেন এমত কথা অবগত হওয়া যায় না। কি পূর্ব্ব কি পর কালীন লোক, কি শত্রু কি বিপক্ষগণ সকলেই সে সমস্তের ঘটনা স্বীকার করিয়াছিলেন। প্রথমে যখন উক্ত ক্রিয়া সকল সম্পাদিত হয়, তখন তাহাদের ঘটনা প্রত্যক্ষ প্রমাণীভূত থাকাতে তাহা অস্বীকার করা একবারে অসাধ্য ছিল। যে ব্যাপার লোকে ঘটিতে স্বচক্ষে দেখিয়াছিলেন, তাহা কেমন করিয়া তাঁহারা অস্বীকৃত হইতে পারিতেন। আর অস্বীকার করিলেই বা তাঁহাদের কথাতে কাহার বিশ্বাস হইত? এই জন্যে দেখা যায় যে, যিহুদী অথবা অন্য কোন ব্যক্তিরা খ্রীষ্টের ও তস্য প্রেরিতগণের কৃত অলৌকিক ক্রিয়ার ঘটনা অস্বীকার না করিয়া তাহা ভৌতিক বলে সম্পাদিত হওয়ার বার্ত্তা ব্যক্ত করিয়া দিয়াছিলেন। বলিবার যো নাই যে, তৎকালীন লোকেরা অশু প্রত্যয়ী থাকাতে তদন্ত না করিয়া

অলৌকিক ক্রিয়াতে বিশ্বাস করিয়াছিলেন। কারণ দৃষ্ট হয় যে, কোন২ ঘটনা সম্বন্ধে তাঁহারা বিশেষ তদন্ত না করিয়া স্বীকার করেন নাই, বরং অস্বীকারের উপায় না থাকাতে অঙ্গীকার করিয়াছিলেন বলিতে হইবেক। বস্তুতঃ যাঁহারা ঘটনা দেখিয়াছিলেন তাঁহারা প্রত্যক্ষ প্রমাণে বিশ্বাস করিয়াছিলেন, এবং যাঁহারা শুনিয়া বিশ্বাস করিয়াছিলেন, তাঁহারা অপরের বিশ্বাসনীয় সাক্ষ্যতানুরোধে বিশ্বাস করিয়াছিলেন। এই রূপ সাক্ষ্যতা দ্বারাই তাবৎ অতীত কালের ঘটনা সপ্রমাণ হইয়া থাকে।

অতএব যেমত খ্রীষ্টীয় অলৌকিক ক্রিয়ার ঘটনা পূর্ব্বকালের লোকেরা বিশ্বাসনীয় সাক্ষ্যতার উপর নির্ভর করিয়া মানিয়াছিলেন, তদ্রূপ এখনকার লোকেরাও ঐরূপ সাক্ষ্যতার উপর নির্ভর করত বিশ্বাস করিতে পারেন। কত শত ব্যাপার আমরা যে প্রত্যক্ষ প্রমাণ অভাবে বিশ্বাস করিয়া থাকি, তাহা অকথ্য। ফলতঃ আমাদের মধ্যে অধিকাংশ ব্যাপারই অনুমাণ প্রমাণে ও অপরের সাক্ষ্যতা বশতঃ বিশ্বাস হইয়া থাকে। দূর দেশস্থ বন্ধু এবং আত্মীয় জন যে জীবৎমান আছেন, তাহা কেবল লিপি অথবা শ্রুতি যোত্রে বিশ্বাস করা যায়। কেহ যদি এমত প্রতিজ্ঞা করেন যে, ঐ দেশে গমন করত স্বচক্ষে উক্ত ব্যক্তিকে না দেখিলে বিশ্বাস করিবেন না, তবে সকলেই তাঁহাকে

উন্মত্তপ্রায় জ্ঞান করিবেন, ইহাতে কোন সন্দেহ নাই। এক্ষণে জিজ্ঞাস্য এই যে, যখন ইতিহাস গ্রন্থকারদের কথা প্রমাণ তাঁহাদের বর্ণিত বৃত্তান্তে বিশ্বাস করা যায়, তখন বাইবেল গ্রন্থে লিখিত খ্রীষ্টীয় অলৌকিক ঘটনা সমস্ত কেন বিশ্বাস না করা যাইবেক? তল্লেখকেরা সাতিশয় বিশ্বাসের পাত্র বটেন, ইহা ইতিপূর্ব্বে বিশেষরূপে প্রতিপন্ন করা হইয়াছে। তাঁহাদের অভিজ্ঞতা ও সাধুতা প্রযুক্ত কোন মিথ্যা অলীক কথার কল্পনা একদা তাঁহাদের পক্ষে অসম্ভব ছিল। তাঁহারা খ্রীষ্টীয় ধর্ম্ম সত্য না জানিলে তৎ পোষকতার্থে অমূলক অলৌকিক ক্রিয়ার কথা কখন রটনা করিতে সক্ষম হইতেন না। আর ঐ রটনার কারণ অনির্ব্বচনীয় ক্লেশ দুঃখ ভোগের অধীন হইতেন না। অপিচ বাইবেল গ্রন্থের লেখকদের সাক্ষ্যতা ভিন্ন অপর২ গ্রন্থকারদের সাক্ষ্যতাও সুলভ। অনেকে তল্লিখিত অলৌকিক ক্রিয়া সত্য বলিয়া মানিয়াছেন। ফলতঃ কেহ কখনই কোন আপত্তি তদ্বিষয়ে দর্শান নাই। বলিতে কি প্রথমাবধি অদ্য পর্য্যন্ত অবাধে খ্রীষ্টীয় অলৌকিক ক্রিয়া সম্বন্ধে অন্য২ গ্রন্থ হইতে প্রমাণ পাওয়া যায়। এরূপ প্রমাণ অপর কোন প্রাচীন অথবা নব্য ঘটনা সম্বন্ধে দুষ্প্রাপ্য। এস্থলে খ্রীষ্টীয় অলৌকিক ঘটনা সত্য হইলেও তাহার প্রমাণ দর্শান কঠিন, এই যে আপত্তিটি কখন২ আরোপিত হইয়া থাকে, তাহা নিতান্ত অকর্ম্মণ্য বলিতে

হইবেক। তাহাতে কেবল আপত্তিকারেরই অনভিজ্ঞতা প্রকাশ পায়।

---

৮ অধ্যায়।

ভবিষ্যদ্বাণী।

খ্রীষ্টীয় ধর্ম্ম যে দৈবাদিষ্ট এবং পরমেশ্বর হইতে ক্ষমতা প্রাপ্ত উপদেশকদিগ কর্ত্তৃক সংস্থাপিত হয় ইহার প্রমাণ অলৌকিক ক্রিয়া হইতে প্রদর্শিত হইয়াছে। এক্ষণে ঐ বিষয়ের আর এক যে প্রমাণ ভবিষ্যদ্বাণী হইতে প্রাপ্ত হওয়া যায়, তাহার প্রস্তাব করা বিধেয়। অবিদিত নহে যে, বাইবেল গ্রন্থের নানা স্থলে ভূরি২ ভবিষ্যদ্বচন লিখিত আছে। তন্মধ্যে অনেক কথা পূর্ণ হইয়াছে, এবং ফল দর্শন দ্বারা তাহাদের যথার্থতা প্রকাশ পাইয়াছে। সুতরাং তাহাতে করিয়া তদ্বক্তারা যে পরমেশ্বরের নিয়োজিত লোক ছিলেন, তাহার ভুষ্টিকর নিদর্শন পাওয়া গিয়াছে। কারণ তাঁহারা পৃথিবীতে সত্যধর্ম্ম স্থাপন করণ জন্য পরমেশ্বর কর্ত্তৃক প্রেরিত না হইলে তাঁহাদের এতদ্রূপ ক্ষমতাপন্ন হওয়া কোন মতেই সম্ভাব্য ছিল না। ভবিষ্যতের জ্ঞান কেবল পরমেশ্বরের অধিকার, তাহা মনুষ্যের ক্ষমতাতীত। মনুষ্য পরমেশ্বর হইতে ক্ষমতা প্রাপ্ত না হইলে ঐ জ্ঞানের অধিকারী হইতে পারেন না। যেমন অলৌকিক ক্রিয়া সাধনকে, তেমনি ভবিষ্যদুক্তি কর-

ণকে দৈব নিয়োগের এক বিশেষ লক্ষণ বলিতে হই-
বেক। খ্রীষ্টীয় ধর্ম্ম সম্বন্ধে পুরাতন ও নূতন উভয়
নিয়মের পুস্তকের লিখিত ভবিষ্যদ্বচন হইতে প্রমাণ
প্রাপ্ত হওয়া যায়। অবিদিত নহে যে, এই প্রকার
প্রমাণ অন্য কোন মত স্থাপনার নিমিত্তে পদর্শিত
হওয়া কদাপি গোচর হয় না। যেমত অলৌকিক
ক্রিয়া তদ্রূপ ভবিষ্যদ্বাণীর উল্লেখ কেবল খ্রীষ্টীয় ধর্ম্ম
সংস্থাপন প্রসঙ্গে দৃষ্ট হয়। ইহাতে যেন এমত কেহ
মনে না করেন যে, উক্ত সংস্থাপনের সময়েই ভবিষ্য-
দুক্তি আরব্ধ হইয়াছিল। ফলতঃ উহার আরম্ভ মনু-
ষ্যের সৃষ্টির কিঞ্চিৎ কাল পরেই উপলব্ধ হয়। আমা-
দের আদি পিতা মাতা পরমেশ্বরের আজ্ঞা উল্লঙ্ঘনে
ভ্রষ্টাবস্থাপন্ন হইলেই নরকুলের উদ্ধারের উপায়
ক্রমে২ ভবিষ্যদ্বাণীযোগে ব্যক্ত হয়। ত্রাণকর্ত্তা খ্রীষ্টের
জন্ম, চরিত্র, মরণ, পুনরুত্থান প্রভৃতি ব্যাপার সকল
ক্রমাগত কথিত হইতে থাকে। সেই মত খ্রীষ্টীয় মণ্ড-
লীর ভাবী উন্নতির বিষয়েও বহুবিধ ভবিষ্যদ্বচন উক্ত
হয়। পুরাতন নিয়মের পুস্তকের লিখিত অনেক
ভবিষ্যদুক্তি খ্রীষ্টের নিষ্পান্ন পরিত্রাণ সাধনেও তাঁহার
মণ্ডলীর শ্রীবৃদ্ধিতে সফল হইয়াছে। তথাচ এখন
পর্য্যন্ত পূর্ব্বকালীন ভবিষ্যদ্বক্তৃগণ কর্ত্তৃক উক্ত সমুদয়
কথার পূরণ হয় নাই। নিঃসন্দেহ উচিত কালে তাহার
ফলদর্শন হইবেক। নূতন নিয়মের পুস্তকের লিখিত

ভাবী বচনের অধিকাংশ স্বয়ং প্রভু যীশু কর্ত্তৃক কথিত হয়, তাহার বহু কথাই সফল হইয়াছে। একটি প্রসিদ্ধ উদাহরণ মাত্র অত্র স্থলে উল্লেখ করা যথেষ্ট। যথা, তিনি যিরুশলাম নগর ও মন্দিরের ধ্বংস সম্বন্ধে যে কথা কহিয়াছিলেন, তাহা পদেং সফল হইয়াছে। তাহাতে নিশ্চয় তাঁহার দৈব নিয়োগের প্রমাণ পাওয়া যায়। কিন্তু এস্থলে ইহা স্মরণে রাখা উচিত যে, তিনি স্বয়ং ঐশ্বরিক ব্যক্তি ছিলেন, সুতরাং তাঁহার পক্ষে ভবিষ্যদুক্তি করণ জন্য ক্ষমতা প্রাপ্ত হওনের আবশ্যক ছিল না, নিজ প্রভাবেই তিনি তাহা সম্পাদন করিতে ক্ষমবান ছিলেন। তবে ধর্ম্ম স্থাপন কর্ত্তার পদের পরিচিহ্নের কারণ তাঁহাকে ক্ষমতা প্রাপ্ত বলিয়া গণ্য করা যায়। যে কোন প্রকার ভাবিষ্যদ্ঘটনার উক্তিকে প্রকৃত ভবিষ্যদ্বাণী রূপে গণ্য করা উচিত হয় না। কাহার অবিদিত আছে যে, বিশেষ প্রখরবুদ্ধি বহুদর্শী লোকে ভাবী ঘটনার এমত শুদ্ধ অনুমান করিতে পারেন যে, তাঁহাদের কথার অণুরূপই প্রায় ঘটনাগুলি প্রতীয়মান হইয়া থাকে? কিন্তু এতাদৃশ কথাকে অনুমানসিদ্ধ বাক্য মাত্র বলা যায়। উহা বিশুদ্ধ ভবিষ্যদ্বাক্য বলিয়া গণ্য নহে। পুনশ্চ কখনং দৃষ্ট হয় যে, অব্যক্ত বহু অর্থযুক্তপূর্ব্বকালের কথিত দৈববাণী ভবিষ্যদ্বাণীর ন্যায় প্রকাশ পায়। ফলতঃ তাহাও প্রকৃত ভবিষ্যদ্বাণী বলিয়া ধর্ত্তব্য নহে, তাহাকে ছলযুক্ত অনুমানসিদ্ধ বাক্য মাত্র বলিয়া ব্যাখ্যা

করা উচিত। অতএব যদি কেহ আপত্তি করত বলেন যে, পূর্ব্বকালে দেবপূজক জাতিদের মধ্যে কোন২ দেবালয়ে দৈববাণী কথনছলে ভাবী ঘটনা উক্ত হইত, সুতরাং ভবিষ্যদ্বাণীর কথন কেবল খ্রীষ্টীয় ধর্ম্ম সম্বন্ধে সম্পাদিত হইয়াছিল এমত নহে; অন্য২ ধর্ম্ম মতেরও পোষক ছিল। তবে সেই ব্যক্তিকে ভ্রান্ত বলিতে হইবেক, কেননা এই আপত্তি যে অসংলগ্ন কথা তাহার সন্দেহ নাই। প্রস্তাবিত পুরাতন দৈববাণী সকল অব্যক্ত ও বহু অর্থযুক্ত থাকা বিধায় তদনুসারে ঘটনা হওয়া একদা বিচিত্র ছিল না। কখন বা কথা অনুসারে কথিত ব্যাপার হইত, কখন বা তাহার অন্যথা ঘটিয়া উঠিত, কিন্তু বাইবেল গ্রন্থের বর্ণিত ভবিষ্যদ্বাক্য সকল এরূপ অস্পষ্ট ও অব্যক্ত অথবা অনেকার্থ নহে, আর উহার কতকগুলি কথা সফল ও কতকগুলি কথা বিফল হওয়া দৃষ্ট হয় না, তাবৎ কথাই এ যাবৎ যে পর্য্যন্ত পূর্ণ হইয়াছে তাহা পদে২ পূর্ণ হইয়াছে। পূর্ব্ব কালে কেন, এখনও মিথ্যা ভবিষ্যদুক্তির কথা কোন২ স্থানে শ্রুত হওয়া যায়। সকলেই অবগত আছেনযে, এদেশে গণৎকার ও জান লোকেরা আপনাদিগকে ভাবী ঘটনা কথনে ক্ষমবান করিয়া প্রতিপন্ন করিয়া থাকেন, কিন্তু তাঁহাদের উক্তি অনুমান পরতন্ত্র মাত্র। এ জন্যে তাঁহাদের কথা কখন ফলবান হয়, কখন বা বিফল হইয়া উঠে। এ প্রকার

উক্তিকে কোন মতে প্রকৃত ভবিষ্যদ্বাক্য কহা যাইতে পারে না।

খ্রীষ্টীয় ধর্ম্ম পোষকতার্থে ভবিষ্যদ্বাণী হইতে যে প্রমাণ প্রাপ্ত হওয়া যায়, সেই প্রমাণের ও অলৌকিক ক্রিয়া হইতে তৎপোষক উপজাত প্রমাণের মধ্যে যে ইতর বিশেষ আছে তাহা ব্যক্ত করা কর্ত্তব্য। ভবিষ্যদ্বাণী উপজাত প্রমাণ ভবিষ্যদুক্তির কালে অনুপস্থিত। যখন ঘটনা উপস্থিত হয়, তখনি ঐ প্রমাণ উপস্থিত হয়। ফল দর্শনের পূর্ব্বে উহাতে কোন প্রতীতি হয় না, সুতরাং কাল বিলম্বেই উহার উপলব্ধি, কিন্তু অলৌকিক ক্রিয়া হইতে উপজাত প্রমাণকে উপস্থিত প্রমাণ কহা অসঙ্গত নহে। যৎক্ষণাৎ উক্ত ক্রিয়ার সম্পাদন হয়, তখনি উহার প্রমাণ উপস্থিত হইয়া থাকে, কাল-বিলম্বের প্রয়োজন করে না। ভবিষ্যদ্বাণী হইতে উপ-জাত প্রমাণের ন্যায় এই প্রমাণের উত্তরোত্তর বল বৃদ্ধি হয় না, কেননা ভবিষ্যদ্বাণী ক্রমে২ সফল হওয়াতে তৎ সংক্রান্ত প্রমাণও ক্রমে২ দৃঢ় হইয়া উঠে; কিন্তু অলৌকিক ক্রিয়া উপজাত প্রমাণের কোন হ্রাস বৃদ্ধি হইবার সম্ভাবনা নাই। ঘটনা নিষ্পাদনের পর তাহা সদা একই রূপ বলবৎ থাকে। ইহাতে এমত বুঝিতে হইবেক না যে, যখন কোন ভবিষ্যদুক্ত কথা সফল হইতে দেখা যায়, তখন তাহা তৎকালীন ব্যক্তিদের পক্ষে প্রত্যক্ষ প্রমাণের ন্যায় প্রতীয়মান হয় না।

অবশ্য স্বীকার করিতে হইবেক তখন তাহা তাঁহাদের সম্বন্ধে প্রত্যক্ষ প্রমাণের ন্যায়ই প্রতীয়মান হয়। ফলতঃ তখন যেমন অলৌকিক ক্রিয়া তদ্দ্রষ্টাদের সম্বন্ধে প্রত্যক্ষ প্রমাণ বলিয়া গণ্য হয়, তদ্রূপ উক্ত প্রমাণকে গ্রাহ্য করিতে হইবেক। যেহেতুক কাল বৃদ্ধিতে ভবিষ্যদ্বাণী উপজাত প্রমাণ বহুল হইয়া উঠে, উহা আয়ত্ত করাও কঠিন হইয়া পড়ে। যত ভবিষ্যদুক্ত ব্যাপার সকল ঘটিতে থাকে, ততই তাহাদের অবগতি ও স্মরণ জন্য বহু পরিশ্রমের প্রয়োজন করে। পূর্ব্ব ঘটনা সকল পরের লোকদিগকে ইতিহাসের ন্যায় শিক্ষা করিতে হয়, অলৌকিক ক্রিয়া ঘটিত প্রমাণ আয়ত্ত করণে এরূপ বহু পরিশ্রম ও যত্নের আবশ্যক নাই, তাহা অপেক্ষাকৃত অল্প পরিশ্রম ও যত্নে আয়ত্ত হইতে পারে। সে যাহা হউক, উভয় প্রমাণই আমাদের শিরোধার্য্য। একের গৌরব করিয়া অন্যের অবমাননা করা নিতান্ত অনুচিত, কারণ যেমন অলৌকিক ক্রিয়া সম্পাদনে খ্রীষ্টীয় ধর্ম্মের সত্যতা ও দৈবোৎপত্তি প্রতিপন্ন হয়, তদ্রূপ ভবিষ্যদুক্তি কথনেও ঐ বিষয়ে কৃতকার্য্য হওয়া যায়। ফলতঃ ভবিষ্যদ্বাণীকে এক প্রকার অলৌকিক ক্রিয়া বলা যাইতে পারে। উভয়ের সাধন জন্য ঐশ্বরিক গুণের অপেক্ষা করে, উভয়ই মানুষিক গুণের অতীত। যেমন অলৌকিক ক্রিয়া ঐশ্বরিক শক্তিতে সম্পাদিত হয়, তদ্রূপ ভবিষ্যদুক্তির কারণ ঐশ্বরিক জ্ঞানের প্রয়োজন করে। অবি-

দিত নহে যে, বাইবেল গ্রন্থের আদি ভাগে যে সমস্ত ভবিষ্যদ্বাণী আছে, তাহাতে কেবল খ্রীষ্টীয় ধর্ম্মের ও খ্রীষ্টের বিষয়ে নয়, বরং পৃথিবীতে অপর২ নানা ঘটনা নানা কালে নানা দেশে হওয়ার সম্বন্ধেও অনেক কথা আছে। ঐ সকলের অধিকাংশ কথা পূর্ণ হইয়াছে। অনেক জাতি ও রাজ্যের সম্বন্ধে ভবিষ্যদ্বক্তৃগণ যাহা২ বলিয়াছিলেন, তাহা পদে২ ফলিয়াছে। আর তাঁহাদের কথনমতে কতকগুলি পুরাতন জাতি ও রাজ্যের বিনাশ হওনানন্তর অপর রাজ্য ও জাতির সমুদ্ভব হইয়াছে। এই সকল ঘটনার সম্পাদন যেমত পশ্চাৎ হইবে, তাহার ভাবী জ্ঞান পরমেশ্বরের ব্যতীত আর কাহারই থাকনের সম্ভাবনা ছিল না। লোকেরা পরে কি করিবে ইহা যিনি অন্তর্য্যামী তিনিই জানিতে পারেন, অপরের জানার সম্ভাবনা নাই। এই রূপ পূর্ব্ব কথিত খ্রীষ্টের ও তাঁহার ধর্ম্মসংক্রান্ত বাইবেল গ্রন্থের অন্তভাগের লিখিত ভবিষ্যদুক্তি সকল সম্বন্ধেও বুঝিতে হইবেক। বস্তুতঃ কোন প্রকৃত ভবিষ্যদ্ঘটনার সম্পূর্ণ জ্ঞান কেবল পরমেশ্বরের ও তাঁহার প্রদত্ত ক্ষমতাপন্ন ব্যক্তিদের থাকন সম্ভাব্য। যিনি ভাবী ব্যক্তিদের মনের গতি তাঁহাদের জন্মের পূর্ব্বাবধি জানেন, তিনিই এরূপ ভবিষ্যদ্বাণী প্রচার করিতে ক্ষমবান হন। সেই পরমেশ্বরই প্রভু যেশু ও ভবিষ্যদ্বক্তৃগণ দ্বারা স্বীয় প্রদত্ত ধর্ম্মমত স্থাপনার্থে ঐ প্রভাব প্রকাশ করিয়াছিলেন। তবে যে

ভাক্ত মত পোষকার্থে দৈববাণী সূত্রে ভবিষ্যদুক্তি হওনের কথা শ্রুত হওয়া যায়, তাহা প্রকৃত পক্ষে ভবিষ্যদ্বাণী ছিল না। কেবল ছল যুক্ত অনুমান সিদ্ধ বাক্য মাত্র ছিল। ইহার প্রসঙ্গ অগ্রেই করা হইয়াছে, পুনরুক্তির প্রয়োজন করে না।

ভবিষ্যদ্বাণী হইতে উপজাত প্রমাণ সম্বন্ধে অবশিষ্ট বক্তব্য কথা এই যে, বাইবেল গ্রন্থের লিখিত ভবিষ্যদুক্তি সমূহের এক বিশেষ লক্ষণ উপলক্ষিত হয়, ঐ লক্ষণটি এই যে, তদন্তর্গত প্রায়ই পূর্ব্ব কথিত ঘটনা কথন কালের অবস্থা দৃষ্টে একদা অসম্ভাবিত ছিল, সুতরাং যদি ঐ সকল বাক্য অকাল্পনিক না হইত, তবে অন্য ভাবে কথিত হইত। বর্ত্তমান অবস্থা বিবেচনায় যেরূপ ঘটনা সহজে সম্পাদিত হইবার সম্ভাবনা ছিল, তাহাই কথিত হইত। আপততঃ কোন অসম্ভাব্য কথার উক্তি লিপিবদ্ধ হইত না, কেননা পাছে ঐ কথা সফল না হয়, এতদ্রূপ আশঙ্কা লেখকের মনে থাকিত। অনুমান অথবা প্রতারণা পূর্ব্বক ভাবী ঘটনার কথা বর্ণন করিতে গেলে অগত্যা লেখকের এই রূপই মনের গতি হইয়া থাকে; কিন্তু যথার্থ ভবিষ্যদুক্তি স্থলে উক্ত আশঙ্কার কোন প্রয়োজন করে না। বাইবেল গ্রন্থের ভবিষ্যদ্বক্তৃগণ দৈব জ্ঞানে সুদীপ্ত হইয়া পরে পৃথিবীতে যে মত ঘটনা হইবেক তাহা মুক্তকণ্ঠে কহিয়াছিলেন। তাঁহাদের

মনে ঘটনার পক্ষে কোন সংশয় উপজাত হয় নাই। তাঁহাদের জ্ঞানের কোন ত্রুটি ছিল না। এজন্যে আপাততঃ অসম্ভাব্য পরে সম্ভাবিত ঘটনা বর্ণনে কোন সন্দেহ বা ভয় প্রকাশ করেন নাই।

---

৯ অধ্যায়।

শ্রীষ্টের ধর্ম্মের বিস্তারণ।

শ্রীষ্টীয় ধর্ম্ম যে দৈবাদিষ্ট এবং পরমেশ্বরের নির্দ্দেশে পৃথিবীতে প্রকাশিত হয়, ইহার প্রমাণ অলৌকিক ক্রিয়া ও ভবিষ্যদ্বাণী হইতে প্রদর্শন করা গিয়াছে। এখন পর্য্যন্ত উহার দৈবোদ্ভবের আর দুই প্রস্তাব করা হয় নাই। উক্ত প্রস্তাবদ্বয় শ্রীষ্টীয় ধর্ম্মের বিস্তারণ ও ফলাফল বিষয়ক হয়। এই অধ্যায়ে উহার মধ্যে প্রথম প্রস্তাবটির বিচার করণে উদ্যত হইলাম, উত্তর অধ্যায়ে অপর প্রস্তাবের বিচার করা যাইবেক। যাঁহারা পুরাবৃত্তে একবারে অনভিজ্ঞ নহেন, বোধ করি তাঁহারা অবশ্য অবগত থাকিবেন যে, শ্রীষ্টীয় ধর্ম্ম পৃথিবীতে অতি আশ্চর্য্যভাবে সংস্থাপিত হইয়াছিল। যদিও উহার উপক্রম অতি সামান্য রূপে হইয়াছিল, তথাচ সত্বরে ঘোরতর বিঘ্নরাশি সত্ত্বেও দেশ দেশান্তরে ব্যাপিয়া গিয়াছিল। পৃথিবীর এক সামান্য ক্ষুদ্র দেশে ক্ষুদ্র জাতির মধ্যে জনৈক সামান্য কুলোদ্ভব ব্যক্তির

অধ্যক্ষতায় কতিপয় ধীবর লোকের সহকারে খ্রীষ্টীয় ধর্ম্মের সূত্রপাত হয়। উহা ক্রমে২ বিনা সহায় বিপুল বৈরতা বিরুদ্ধে প্রবল হইয়া উঠে। তাহাতে স্পষ্ট প্রমাণ পাওয়া যায়, উহার বিস্তারণ মানুষিক বলে সম্পাদিত না হইয়া ঐশ্বরিক বলে সম্পাদিত হইয়াছিল। বিচারের প্রাক্‌কালেই জ্ঞাপন করা উচিত যে, অত্র স্থলে উক্ত বিস্তারণের কোন বিস্তারিত প্রস্তাব করার অভি-প্রায় এ পক্ষের নাই, কেবল কয়েক মুখ্য কথার উল্লেখ করাই অভিপ্রেত। ক্ষুদ্র গ্রন্থে বিস্তারিত প্রস্তাবে কোন উপকার হওয়া দূরে থাকুক, বরং অপকারই হই-বারই সম্ভাবনা। বক্ষ্যমাণ প্রস্তাবে নিম্নে লিখিত কয়েক বিষয়ের সংক্ষেপ বিচার হইলেই কৃতকার্য্য হওয়া যাইবেক। যথা, খ্রীষ্টীয় ধর্ম্ম কি রূপে কেমন লোকদের মধ্যে ঘোষিত হইয়াছিল, আর কীদৃশ বিঘ্ন ও বাধা প্রাপ্ত হইয়াও অবশেষে উহা বিজয়যুক্ত হইয়া-ছিল, এই বিচারে বিলক্ষণ উপলব্ধি হইবেক যে, খ্রীষ্টীয় ধর্ম্ম বিস্তারণের মুখ্য হেতু দৈবপ্রভাব। উহাতে মানুষিক যত্ন উপযোগী মাত্র ছিল, সুতরাং যদি ঐ ধর্ম্ম মনুষ্যের কল্পিত হইত, তবে পরমেশ্বর উহার সংস্থাপনার্থে এমত সাহায্য কখনই প্রদান করিতেন না।

ইতি পূর্ব্বেই ইঙ্গিত হইয়াছে যে, প্রথমে যিহুদা দেশে খ্রীষ্টীয় ধর্ম্মের সমুদ্ভব হয়। প্রভু যীশু খ্রীষ্ট জীবদ্দশাতেই উহার উপদেশ আরম্ভ করেন। তাঁহার

মৃত্যুর পর উহা তাঁহার প্রেরিতেরা ঘোষণা করিয়াছিলেন। তাঁহাদের পরলোক প্রাপ্ত্যন্তে ক্রমিক মণ্ডলীর নিযোজিত খ্রীষ্টীয় প্রচারকেরা উহা প্রচার করিয়া আসিতেছেন। প্রথমে যিহুদীদের দেশে অনেকে উক্ত ধর্ম্ম অবলম্বন করিয়াছিলেন। পশ্চাৎ উহা রোমীয় রাজ্যের অন্যং অঞ্চলে প্রকাশিত হয়। তাহাতে ভিন্ন জাতীয়দের মধ্যে বহু জন উহার আশ্রয় লন, এমন কি ত্রিশ বৎসরের মধ্যে যিহুদী লোকদের মধ্যে এবং একশত বৎসরের মধ্যে ভিন্ন জাতীয় লোকদের মধ্যে স্থানেং খ্রীষ্টীয় মণ্ডলী স্থাপিত হইয়াছিল। যখন স্মরণ করা যায় যে, ঐহিক ভাবে খ্রীষ্টীয় ধর্ম্মের সংস্থাপক এক জন সামান্য ব্যক্তি মাত্র ছিলেন, তাঁহার ধন, মান, বিভব কিছুই ছিলনা, আর তাঁহার প্রেরিতেরা কতিপয় মূঢ় দরিদ্র ধীবর লোক ছিলেন, তখন উক্ত ধর্ম্মের প্রবল উন্নতিতে একবারে বিস্ময়াপন্ন হইতে হয়। বিশেষতঃ ঐ বিস্ময়ের কোন পরিসীমা থাকে না যখন মনে করা যায়, যে যিহুদীরা খ্রীষ্টীয় ধর্ম্মের পরম শত্রু ছিলেন, এবং উহার সংস্থাপক ও প্রচারকদিগকে বহু তাড়না করিতেন, অবিদিত নহে যে, তাঁহারা উক্ত ধর্ম্মের প্রতি দ্বেষ প্রযুক্ত প্রভু যেশুকে অবশেষে বধ পর্য্যন্ত করান।

যেমন যিহুদীলোকদের মধ্যে খ্রীষ্টীয় ধর্ম্ম প্রবল হওনে পরমেশ্বরের সহায়তা প্রতীয়মান হয়, তদ্রূপ

ভিন্ন জাতীয়গণের মধ্যেও উহার উন্নতির মুখ্য কারণ উক্ত সহায়তাই ছিল স্বীকার করিতে হইবেক। উভয় স্থলেই খ্রীষ্টীয় ধর্ম্ম বিস্তারণে পরমেশ্বরের প্রভাব উপলক্ষিত হয়। কে না জানেন যে, যখন খ্রীষ্টীয় ধর্ম্ম প্রকাশ হয়, তখন ভিন্ন জাতীয় লোকদের মধ্যে বিঘ্নের বহু হেতু ছিল? তাঁহাদের মধ্যে অনেকে জ্ঞানাভিমানী ব্যক্তি ছিলেন। কেহ বা ধন মানের কারণ গর্ব্ব করিতেন। সুতরাং তাঁহাদিগ হইতে খ্রীষ্টীয় ধর্ম্ম প্রচারের বিরুদ্ধে অবজ্ঞা ব্যতীত আর কিছুর অপেক্ষা করা যাইতে পারিত না। এজন্য দেখা যায় যে, তাঁহারা নিজে উহার আদর করা দূরে থাকুক, ইতর লোকদিগকে উহার বিরুদ্ধে উত্তেজন করিয়া দিতেন। এতদ্ভিন্ন ঐ সময়ে রোমীয় রাজ্যে যুদ্ধ সংগ্রামের প্রাবল্য না থাকাতে প্রায়ই লোক নিষ্কর্ম্মা হইয়া কেবল বিতণ্ডায় প্রবৃত্ত থাকিতে ভাল বাসিতেন। আর অনেকের এমত কুসংস্কার ছিল যে, তাঁহাদের বিবেচনাতে কোন ব্যক্তির স্বজাতীয় ধর্ম্ম ত্যাগ পূর্ব্বক বিদেশীয় ধর্ম্ম অবলম্বন করা আবশ্যক ছিল না। আর তাঁহারা বলিতেন, যে ব্যক্তি যে ধর্ম্মের প্রথমাবধি আশ্রিত, তাঁহার তাহাতেই থাকা কর্ত্তব্য। ইত্যাকার লোকদের মধ্যে কোন নূতন ধর্ম্মমত চালান একদা দুষ্কর ছিল। এজন্য অবশ্যই স্বীকার করিতে হইবেক যে, খ্রীষ্টীয় ধর্ম্ম প্রচার কর্ম্ম সহজ ছিল না। উহাতে কেবল

দৈববল সহকারেই চরিতার্থ হইবার সম্ভাবনা ছিল। যদি খ্রীষ্টীয়ানদের মধ্যে বহু ধনী বিদ্যাবান অথবা মানীলোক বিদ্যমান থাকিতেন ও তাঁহারা নিজ ধর্ম্ম-মত বল পূর্ব্বক প্রচার করিবার চেষ্টা পাইতেন, তাহা হইলে কেহ বা অনুমান করিলে করিতে পারিতেন যে, উহা কেবল মানুষিক প্রভাবে প্রবল হইয়া উঠিয়াছিল। কিন্তু খ্রীষ্টীয় সম্প্রদায়ের মধ্যে এবম্ভুত কোন সুযোগ ছিল না, বরং তাহার মধ্যে প্রায়ই লোকের অবস্থা সামান্য মাত্র ছিল। অনেকে আপনারাই বিষয় কর্ম্মে বিমুখ ছিলেন। অনেকেই ঐহিক লোকদের সহিত সচরাচর মিলিতেন না। যাঁহারা পূর্ব্বে বিষয় কর্ম্ম করিতেন, তাঁহারা খ্রীষ্টীয়ান হইলে উহা পরিত্যাগ করত কেবল ধর্ম্ম চর্চাতে প্রবৃত্ত থাকিতেন। এ কারণ ভিন্ন জাতীয়েরা খ্রীষ্টীয় লোকদিগকে দেখিতে পারিতেন না। তাঁহারা যিহুদীদের ন্যায় খ্রীষ্টীয় লোক-দিগকে তাড়না করিতেন, যাহাতে খ্রীষ্টীয় ধর্ম্ম উচ্ছেদ করিতে পারেন, তাহারই চেষ্টা পাইতেন। খ্রীষ্টী-য়ানদের যেরূপ দুর্গতি হইয়াছিল, তাহার বিবরণ স্থানান্তরে প্রকাশ করা যাইবেক। এ স্থলে যাহা কথিত হইল, তাহা কেবল প্রচার কর্ম্মের কাঠিন্য ও দুষ্করতা প্রদর্শন করণ জন্য ব্যক্ত করা গেল।

খ্রীষ্টীয় ধর্ম্মাবলম্বন পক্ষে আর এক এই বিঘ্ন ছিল যে, উহা অতি নির্ম্মল, উহা হইতে কোন পাপাচরণের

উৎসাহ পাওয়া যাইত না বরং তাহার নিষেধই প্রাপ্ত হওয়া যাইত, এতদ্ভিন্ন উহার দ্বারা কোন সুখ সচ্ছন্দ প্রাপ্তির সম্ভাবনা, ছিল না, বরং ক্লেশ কষ্টেই পতিত হইতে হইত। তথাচ যখন দেখা যায় যে, লোকে ক্রমেং উক্ত ধর্ম্মের আশ্রিত হইয়াছিলেন, তখন অবশ্যই স্বীকার করিতে হইবেক যে, পরমেশ্বরের অনুগ্রহে ঐ শুভ ফল উৎপাদিত হইয়াছিল। তিনি শ্রোতাদের মনে প্রবৃত্তি না জন্মাইলে তাঁহারা শ্রুত বাক্যে মনোযোগ অথবা বিশ্বাস করিতেন না। যেখানে মত পরিবর্ত্তনে কোন লাভ নাই, বরং অনিষ্টেরই সম্ভাবনা, সেখানে দৈব সাহায্যের বিশেষ প্রয়োজন করে। যদি খ্রীষ্টীয় ধর্ম্ম পালন করা কঠিন না হইত এবং উহাতে করিয়া পার্থিব সুখ সাধন অনায়াসেই হইতে পারিত, তবে বলা গেলে যাইতে পারিত যে, লোকের মন স্বাভাবিক মতেই আকর্ষিত হইয়াছিল, তৎপরিবর্ত্তনে কোন দৈব সাহায্যের আবশ্যক ছিল না, কিন্তু খ্রীষ্টীয় ধর্ম্মের সম্বন্ধে এরূপ কথা বলা একদা সঙ্গত নহে; যেহেতুক তৎপালনে খ্রীষ্টীয়ানদের সুখ হওয়া দূরে থাকুক, তাঁহাদিগকে বহু দুঃখ স্বীকার করিতে হইয়াছিল। তাঁহাদিগকে যে পূর্ব্ব কুসংস্কারজনিত পাপাচরণ হইতে বিরত হইতে হইয়াছিল তাহা কেবল নয়, বরং তাঁহাদিগকে অবিশ্বাসীগণ হইতে বহু তাড়নাও সহ্য করিতে হইয়াছিল। এক্ষণে অত্র দেশে কোন ব্যক্তি খ্রীষ্টীয় মত

অবলম্বন করিলে তাঁহারও অবস্থা প্রায় সেই রূপ হইয়া থাকে। ফলতঃ খ্রীষ্টীয় ধর্ম্ম পূর্ব্বং প্রচলিত ধর্ম্ম মত হইতে একবারে বিভিন্ন হওয়া বিধায় উহার প্রচারের সময় তখনকার তাবৎ লোকেই উহার বিরুদ্ধ ছিলেন। উহার সপক্ষ কেহ ছিলেন না। সকলেই উহার বিপক্ষ হইয়া উঠিয়াছিলেন। পণ্ডিত লোকেরা জ্ঞানাভিমানে উহার কথা শুনিতে পারিতেন না, রাজপুরুষেরা পাছে রাজ্যের মধ্যে কোন গোলমাল উপস্থিত হয়, ইহা ভয় করিয়া খ্রীষ্টীয়ানগণকে তাড়না করিয়া থাকিতেন, অপর সাধারণ লোকে স্বভাবতঃ চঞ্চলমতি থাকা বিধায় পণ্ডিতগণের এবং রাজ পুরুষদের কু-আচরণ দৃষ্টে উৎসাহান্বিত হইয়া খ্রীষ্টীয়ানদের প্রতি কুব্যবহার করিতেন। কিন্তু এতাদৃশ বাধা সত্ত্বেও খ্রীষ্টীয় ধর্ম্ম ঐশ্বরিক বলে প্রবল হইয়া উঠিয়াছিল।

আরও মনে রাখা উচিত যে, খ্রীষ্টীয় লোকদের বল না থাকাতে তাঁহারা যে কেবল ধর্ম্ম প্রচারে বল প্রয়োগ করেন নাই এমত নয়, বরং তাঁহাদের পক্ষে তদনুরূপ আচরণ করা একেবারে নিষিদ্ধ ছিল। খ্রীষ্ট আপনি জীবদ্দশাতে বল প্রয়োগের নিষেধ করেন। তাঁহার উপদেশমতে তাঁহার রাজ্য পার্থিব রাজ্য নহে, এজন্যে উহার সংস্থাপনের কারণ বল প্রয়োগের প্রয়োজন করে না, উহা কেবল উপদেশ দ্বারা বিস্তীর্ণ হইয়া থাকে। লোককে জোর করিয়া খ্রীষ্টীয়মত অবলম্বন

করাণে পুণ্য হওয়া দূরে থাকুক, ঘোর অধর্ম্ম উৎপন্ন হইয়া থাকে। এজন্যে দৃষ্ট হয় যে, যেমত পূর্ব্বকালে সেইরূপ এখনও খ্রীষ্টীয় ধর্ম্মে জোর করিয়া প্রবৃত্তি জন্মাইবার প্রথা নাই। ইহার উদাহরণ অত্র দেশস্থ শাসনকর্ত্তৃগণের আচরণে বিলক্ষণ উপলব্ধি হয়। তাঁহারা স্বয়ং খ্রীষ্টীয় ধর্ম্মাশ্রিত হইলেও কাহাকে জোর করিয়া খ্রীষ্টীয়ান করেন না। সেই মত উক্ত ধর্ম্ম প্রচারকেরাও কাহাকে ছলে বা বলে খ্রীষ্টীয়ান হইতে উৎসাহ প্রদান করেন না।

এক্ষণে ভরসা করি যে, সকলেই স্বীকার করিবেন যে, খ্রীষ্টীয় ধর্ম্মের অসাধারণ বিস্তারণের মুখ্য হেতু দৈব সহায়তা। কিন্তু মুখ্য হেতু স্বীকার করিলে কোন উপযোগী নিবন্ধন অস্বীকার করা হয় না। যখন বলা যায় যে উক্ত ধর্ম্ম পরমেশ্বরের সাহায্যে প্রবল হইয়াছিল, তখন ঐ কথনের এমন তাৎপর্য্য নহে যে, তদর্থে কোন মানুষিক উপায় অবলম্বিত হয় নাই, এমত উক্তি একেবারে ইতিহাসের বিপরীত কথা বলিয়া প্রতীয়মান হইবেক। বাস্তবিক খ্রীষ্টীয় ধর্ম্ম প্রচারে বহু মানুষিক যত্নের প্রয়োগ হইয়াছিল, কিন্তু তাহা হইলেও উহার সিদ্ধির মূল পরমেশ্বরের সহায়তা ব্যতীত আর কিছু ছিল না। অতএব এ বিষয়ে জনৈক বিখ্যাত ইতিহাসবেত্তা উক্ত সিদ্ধির যে ব্যাখ্যা করিয়াছেন, তাহাতে একদা সম্মত হওয়া যায় না। তিনি উক্ত

ধৰ্ম্মের উন্নতির পাঁচ কারণ দর্শান; যথা, খ্রীষ্টীয়ানদের উৎসাহ, তাঁহাদের মধ্যে পরলোকে বিশ্বাস, অলৌকিক ক্রিয়া সাধনের ক্ষমতা, তাঁহাদের পবিত্রাচার ও পরস্পর ঐক্য। এই সকল কারণ যে উপযোগী নিবন্ধন ছিল, তাহা কোন বিজ্ঞ খ্রীষ্টীয় ব্যক্তি কখনই অস্বীকার করেন নাই। কিন্তু প্রস্তাবিত ইতিহাসবেত্তা নিজে খ্রীষ্টীয় ধৰ্ম্মে প্রকৃত বিশ্বাসকারী না থাকাতে তাঁহার লেখনের ভাবে উহার উন্নতির মুখ্য কারণাস্বীকারের সংশয় জন্মিয়া উঠে। এজন্য এ বিষয়ে পাঠকবর্গকে সতর্ক করা উচিত যে,খ্রীষ্টীয় ধৰ্ম্মের উন্নতি কেবল মানুষিক উপায় দ্বারা সম্পাদিত হয় নাই, উহার মুখ্য কারণ দৈব বল ছিল,নতুবা খ্রীষ্টীয় ধৰ্ম্ম বিস্তারণ হইতে তাহার দৈবোদ্ভব স্থাপন করা দুঃসাধ্য হইয়া পড়িবেক। অবিদিত নহে যে, প্রস্তাবিত পাঁচ কারণের মধ্যে দৈব সহায়তার উল্লেখ মাত্র নাই। এইটি উক্ত ইতিহাসবেত্তার বিষম ভ্রম বলিতে হইবেক।

যেমন ভবিষ্যদ্বাণী হইতে উপজাত প্রমাণ ক্রমে২ বলবত্তর হয়, তদ্রূপ খ্রীষ্টীয় ধৰ্ম্ম বিস্তারণ হইতে উপজাত প্রমাণও ক্রমে২ বলবত্তর হইয়া উঠে। অবিদিত নহে যে, এ পর্য্যন্ত পৃথিবীর সর্ব্বত্র উক্ত ধৰ্ম্ম প্রচারিত হয় নাই, ও অনেক স্থানে প্রচারিত হইলেও সকল লোকে তাহা অবলম্বন করেন নাই। অতএব এখনও দেশ দেশান্তরে উহার ঘোষণা হইয়া থাকে, এদেশেও

উহার ঘোষণা হইতেছে, তাহাতে ক্রমেং খ্রীষ্টীয় মণ্ডলী বিস্তীর্ণা হইতেছে। সুতরাং তাহাতে করিয়া উত্তরোত্তর অতিরিক্ত প্রমাণ পাওয়া যায় যে, ঐ কার্য্যে পরমেশ্বর সহায় আছেন, যখন ভূরিং বাধা সত্ত্বেও লোকেরা স্বজাতীয় মত ত্যাগ করত খ্রীষ্টাশ্রিত হইয়া থাকেন, তখন অবশ্যই স্বীকার করিতে হইবেক, পরমেশ্বর নিজেই ঐ লোকদের মনে প্রবৃত্তি জন্মাইয়া দেন। দিনেং এ বিষয়ের উদাহরণ এদেশে অস্মদের মধ্যে দৃষ্ট হয়। যখন কোন ভদ্র সন্তান হিন্দু বা মুসলমান মত পরিত্যাগ করিয়া খ্রীষ্টীয় মণ্ডলীতে বাপ্তিস্ম দ্বারা গৃহীত হন, তখন একবারে বিষম গণ্ডগোল হইয়া পড়ে। পিতা মাতা তাড়না করেন, বন্ধুবান্ধব নিন্দা করেন, অপর সাধারণ লোকে গালাগালি দেন। এতদ্ভিন্ন নবীন মতাবলম্বীকে গৃহ সম্পত্তিতে একদা বঞ্চিত হইতে হয়। যে পর্য্যন্ত কোন কর্ম্মে নিযুক্ত না হন, তাবৎ তাঁহার অন্ন কষ্টের সীমা থাকে না। তথাচ দেখা যায় যে, খ্রীষ্টীয় মতের হ্রাস না হইয়া ক্রমেং শ্রীবৃদ্ধি হইতেছে। ইহার কারণ কি? অবশ্যই ইহার কারণ কেবল ঐশ্বরিক সহায়তা মানিতে হইবেক। সত্য বটে যে, কোনং লোক বলিয়া থাকেন আমাদের মধ্যে যাঁহারা খ্রীষ্টীয় ধর্ম্ম অবলম্বন করেন, তাঁহারা অর্থ লোভে অভিভূত ও মুগ্ধ হইয়া তৎকার্য্যে প্রবৃত্ত হইয়া থাকেন। এই অপবাদ সম্যক্ মিথ্যা বলিতে

হইবেক। যদি খ্রীষ্টীয়ান হইলেই অর্থ লাভ হইত, তবে কি জন্য নব্য খ্রীষ্টীয়ানদের মধ্যে এত ক্লেশ দেখা যায়? নিঃসন্দেহ এমত অপবাদ কেবল দ্বেষ ও অনভিজ্ঞতা বশতঃ আরোপিত হইয়া থাকে। বস্তুতঃ দৃষ্ট হয় যে, যেমন খ্রীষ্টীয়ান হইবার পূর্ব্বে, তেমনি খ্রীষ্টীয়ান হওন পরে অনেকেই নিজ পরিশ্রমে কায়ক্লেশে উপজীবিকা অর্জ্জন করিয়া থাকেন. কেহ কাহারো দাতব্যে দিনপাত করিতে চেষ্টা পান না। ফলতঃ যতবার এইরূপ স্বদেশীয় মত ত্যাগ করিয়া খ্রীষ্টীয় মত অবলম্বন করণের দৃষ্টান্ত উপলক্ষিত হয়, ততবারই খ্রীষ্টীয় ধর্ম্মের দৈবোৎপত্তির উপলব্ধি জন্মায়, উক্ত ধর্ম্ম পরমেশ্বরের প্রদত্ত না হইলে কেন তিনি তাহার বিস্তারণে এতাদৃশ সহায়তা প্রদান করিবেন? অপর ধর্ম্মমত প্রচারে ঐরূপ সহায়তা দৃষ্ট হয় না। যেহেতুক তাহা মনুষ্যের কল্পিত মত বাহি নহে, এবং তাহার সংস্থাপন মানুষিক বলে সম্পাদিত হয়।

---

## ১০ অধ্যায়।

### খ্রীষ্টীয় ধর্ম্মের ফলাফল।

প্রসিদ্ধ আছে যে, বৃক্ষের পরিচয় ফলের দ্বারা পাওয়া যায়। যে বৃক্ষ ভাল তাহার ফল ভাল হয়, যে বৃক্ষ মন্দ তাহার ফল মন্দ হয়। সেই রূপ ফলাফলের

দ্বার'ও সত্য মিথ্যা ধর্ম্মের অবগতি হইয়া থাকে। পরমেশ্বরের প্রদত্ত ধর্ম্মই সত্য ধর্ম্ম, তাহা মনুষ্যের উপকারার্থ প্রকাশ হইয়াছে। সুতরাং যে ধর্ম্মেতে আমাদের হিত সাধন হয় না, বরং অনিষ্ট জন্মে, তাহা মিথ্যা ও মানুষের কল্পিত ধর্ম্ম। খ্রীষ্টীয় ধর্ম্ম যে মনুষ্যের বিশেষ কল্যাণকর, ইহার এক মত প্রত্যক্ষ প্রমাণ। তদুপলক্ষে পৃথিবীর অবস্থার যে বহুতর উন্নতি হইয়াছে, তাহা হইতে পাওয়া যায়। অতএব অধুনা খ্রীষ্টীয় ধর্ম্মের উপকারিতা হইতে তাহার দৈবোৎপত্তির যে প্রমাণ প্রাপ্ত হওয়া যায়, তাহার প্রস্তাব করাই বিধেয়। অবিদিত নহে যে, পূর্ব্ব অধ্যায়ে ঐ বিষয়ের প্রমাণ খ্রীষ্টীয় ধর্ম্মের আশ্চর্য্য বিস্তারণ হইতে প্রদর্শিত করা হইয়াছে। ফলতঃ এই দুইটি প্রস্তাবের একই উদ্দেশ্য হওয়াতে উহাদের একের বিচারের পরেই অপরের বিচার হওয়া উচিত। ইতি পূর্ব্বে যে অলৌকিক ক্রিয়া ও ভবিষ্যদ্বাণীর বিচার করা হইয়াছে, তাহাতে খ্রীষ্টীয় ধর্ম্ম যে পরমেশ্বরের নির্দ্দেশে ক্ষমতা প্রাপ্ত উপদেশকগণ কর্ত্তৃক প্রকাশিত হইয়াছিল, ইহার প্রমাণ দর্শান গিয়াছিল। সুতরাং ঐ প্রস্তাবদ্বয় যদিও বর্ত্তমান প্রস্তাবদ্বয়ের অবিকল অনুরূপ নহে, তথাচ সমভাবাপন্ন কহিতে হইবেক, বস্তুতঃ এই চার প্রস্তাবেই খ্রীষ্টীয় ধর্ম্ম যে দৈবাদিষ্ট ধর্ম্ম ইহার প্রমাণ প্রকাশিত হইয়া থাকে। আগের দুই প্রস্তাব হইতে প্রভু যেত

খ্রীষ্টের এবং তাঁহার প্রেরিতগণের দৈবনিয়োগের প্রমাণ পাওয়াতে তাঁহাদের প্রচারিত ধর্ম্মের দৈবোৎপত্তির প্রমাণ পাওয়া যায়। পশ্চাত দুই প্রস্তাবে উক্ত প্রমাণ একদা উক্ত ধর্ম্মের অদ্ভুত বিস্তারণ ও ফলাফল হইতে প্রাপ্ত হওয়া যায়। একারণ প্রস্তাবিত চারটি বিচারের পার্থক্যসত্ত্বেও তাহাদের মর্ম্ম ভেদ নাই, বরং তাহাদের উদ্দেশ্য এক মাত্র ইহা স্পষ্ট জ্ঞাপন জন্য উল্লেখিত ব্যাখ্যা লিপি বদ্ধ করা হইল। অত্র স্থলে ঐ চার প্রস্তাবের যে শেষ প্রস্তাব হইবে, তাহা দুই ভাগে বিভক্ত করিয়া বিচার সম্পাদনে প্রবৃত্ত হওয়া গেল। প্রথমে খ্রীষ্টীয় ধর্ম্মের উপকারিতা জনসমাজের সম্বন্ধে দেখান হইবেক, পরে প্রত্যেক ব্যক্তির পক্ষে উক্ত উপকারিতার প্রসঙ্গ করা যাইবেক। এমন যেন কেহ মনে না করেন যে, এরূপ পৃথক বিচারের প্রয়োজন নাই, যেহেতুক ব্যক্তি সমূহেই জনসমাজ হয় এবং একের বিচারে অন্যের বিচার অগত্যা হইয়া পড়ে, এই কথা প্রকৃত পক্ষে শ্রবণীয় নহে। কারণ ব্যক্তি বিশেষের পক্ষে যে ফল তাহা জনসমাজের সম্বন্ধে ফল বলিয়া ব্যাখ্যা করা উচিত হয় না। যদ্রূপ অঙ্গ প্রত্যঙ্গে শরীর গঠিত হইলেও উভয়কে এক বলা যায় না, তদ্রূপ প্রত্যেক ব্যক্তি এবং জনসমাজ এক নহে। উভয়েরই পৃথক্ বর্ণন যুক্তি সিদ্ধ হয়।

জনসমাজ সম্বন্ধে খ্রীষ্টীয় ধর্ম্মতে করিয়া যে বহু-

বিধ বিপুল উপকার হইয়াছে, তাহা পূর্ব্ব এবং নব্য কালীন উক্ত ধর্ম্মাবলম্বী জাতিদের অবস্থার প্রতি দৃষ্টি-পাত করিলে অনায়াসে উপলব্ধ হইতে পারে। অবিদিত নহে যে, যখন ঐ২ জাতিরা দেব পূজক ছিলেন, তখন তাঁহাদের অবস্থা অনেক বিষয়ে মন্দ ছিল। কিন্তু খ্রীষ্টাশ্রিত হওনাবধি তাঁহাদের অবস্থার বিশেষ উন্নতি হইয়া উঠিয়াছে। তাঁহাদের মধ্যে পূর্ব্বে যে সকল কুসংস্কার এবং অসাধু নিয়ম ও দুষ্টাচরণ প্রচলিত ছিল, সে সকল এক্ষণে দৃষ্ট হয় না। তাঁহাদের মধ্যে ক্রমে২ জ্ঞানের ও ধর্ম্মের এবং সভ্যতার বৃদ্ধি হইয়াছে, নানা প্রকার উত্তম২ রীতি নীতি ব্যবহারের নূতন সৃষ্টি হইয়াছে, দেশের শ্রীবৃদ্ধি সর্ব্বতোভাবে উপলক্ষিত হয়, রাজ্য শাসনের কর্ম্ম ন্যায্যমতে সুসাধিত হইয়া থাকে, সৎ ব্যবস্থার ক্রুটি অথবা সদ্বিচারকের অভাব দেখা যায় না। পূর্ব্বে এ সকল বিষয়ে বহু দোষ দৃষ্ট হইত। বিদ্যা অর্জনার্থে নানা স্থানে ভূরি২ বিদ্যালয় স্থাপিত হইয়াছে। তাহাতে করিয়া অধিকাংশ লোককে এক্ষণে মূঢ়তাতে পতিত থাকিতে হয় না। দেশের প্রায় সকল ব্যক্তিই লেখা পড়া শিক্ষা করিতে চাহিলে করিতে পারেন। লোকদের জ্ঞান বৃদ্ধির পক্ষে যেমত সদুপায়ের সৃষ্টি হইয়াছে, সেই মত লোকদের শারীরিক সুস্থতা সম্পাদন জন্যও বহু সুযোগের কল্পনা করা হইয়াছে। যে ব্যক্তিরা দরি-

দ্রতা প্রযুক্ত চিকিৎসা করণে অক্ষম, তাঁহাদের কারণ স্থানে২ চিকিৎসালয় স্থাপিত হইয়াছে। সুতরাং তাঁহাদের এক্ষণে চিকিৎসা অভাবে মৃত্যুগ্রাসে পতিত হওনের সম্ভাবনা নাই। ঐ সকল চিকিৎসালয় দেশের ভাগ্যবান লোকেদের বদান্যতা সহকারে স্থাপিত হইয়াছে। এই রূপে নানা বিষয়ে অপরের বদান্যতাতে দীন হীন ব্যক্তিদের জীবন যাত্রা নির্ব্বাহ হইয়া থাকে। খ্রীষ্টীয় ধর্ম্মাবলম্বনের আগে এতাদৃশ সদুপায়ের প্রায় একদা দুষ্প্রাপ্তি দৃষ্ট হইত। উহার গুণেই যে ঐ সকলের সংস্থিতি হয় ইহা মুক্তকণ্ঠে কহা যাইতে পারে। এতদ্ভিন্ন খ্রীষ্টাশ্রিত জাতিদের মধ্যে আর একটি বিশেষ হিতকর নিয়মের পরিচিহ্ন পাওয়া যায়, অবিদিত নহে যে, কোন২ দেশে মানুষ বিক্রয়ের প্রথা ছিল, কিন্তু ঐ কুৎসিত ব্যাপারের এক্ষণে সম্যক্ লোপ হইয়াছে। এতদ্ভিন্ন স্ত্রীলোকদের শিক্ষাদির বিষয়ে উত্তম২ নূতন প্রথা অবধারিত হইয়াছে। পূর্ব্বেই ব্যক্ত করা গিয়াছে যে, খ্রীষ্টীয় ধর্ম্মের প্রভাবে খ্রীষ্টাশ্রিত জাতিদের মধ্যে জ্ঞানের উন্নতি হইয়াছে, ইহা কেবল শাস্ত্র ব্যুৎপত্তি বিষয়ে ব্যক্ত করা গিয়াছে এমত নহে, ঐ উক্তি শিল্প বিদ্যা সম্বন্ধেও বুঝিতে হইবেক। ধূমতরী, ধূমযান যোত্রে গমন এবং তারে সম্বাদ প্রেরণ ইত্যাদি শিল্প বিদ্যা ঘটিত ব্যাপারেতে করিয়া দেশ সমূহের যে কি পর্য্যন্ত শ্রীবৃদ্ধি হইয়াছে, তাহা কথনাতীত। ফলতঃ

তাবৎ জনসামাজিক সুনিয়ম ও সুধারা খৃষ্টীয় ধর্ম্মের ফলাফল বলিয়া মানিতে হইবেক। এ কথার উদাহরণের কারণ ইউরোপ খণ্ডের যে কোন নব্য খ্রীষ্টীয় দেশ হয় না কেন, তাহার উল্লেখ যথেষ্ট। তথাচ ইংলণ্ড দেশের সহিত অস্মদের সংস্রব থাকা বিধায় তাহার দৃষ্টান্তই উদাহরণ জন্য উল্লেখ করা উপযুক্ত। দেখ ইংরেজেরা আদৌ কিরূপ অসভ্য জাতি ছিলেন, কিন্তু খ্রীষ্টীয ধর্ম্মের আশ্রয় লওনাবধি তাঁহাদের অবস্থার কি প্রকার আশ্চর্য্য পরিবর্ত্তন হইয়া গিয়াছে। অবিদিত নহে, তাঁহাদের পূর্ব্ব পুরুষেরা বনমানুষের ন্যায় বনে২ বিচরণ করতঃ মৃগয়াদি সংঘটন পূর্ব্বক দিনপাত করিতেন। তাঁহারা এক্ষণে জ্ঞানী, সভ্য, ভব্য ধার্ম্মিকগণের মধ্যে অগ্রগণ্য হইয়া উঠিয়াছেন। তাঁহাদের এই অপূর্ব্ব অবস্থার তুলনা কোন খ্রীষ্টীয় ধর্ম্ম বঞ্চিত জাতির অবস্থার সঙ্গে করিলেই উক্ত ধর্ম্মের প্রভাব একবারে প্রতিপন্ন হইবেক। বলিতে কি, অন্য২ প্রচলিত ধর্ম্মমতাবলম্বীদের অবস্থা প্রকৃত খ্রীষ্টমতাবলম্বীদের ন্যায় কোন বিষয়ে উৎকৃষ্ট বোধ হয় না। যে সমস্ত জনসামাজিক মঙ্গলের বিবরণ এস্থলে সংক্ষেপে কথিত হইল, উহাদের মুখ্য কারণই খ্রীষ্টীয় ধর্ম্ম বলিতে হইবেক। উক্ত ধর্ম্মের গুণে জ্ঞান, বিদ্যা, ধর্ম্মশীলতা সৌজন্যাদি গুণের সাতিশয় উন্নতি হওয়াতে খ্রীষ্টাশ্রিত জনপদগণের শ্রীবৃদ্ধি

অনায়াসেই ঘটিয়া উঠিয়াছে। অতএব যে কোন জনসামাজিক উৎকৃষ্ট ব্যাপার দৃষ্ট হয়, সে তাবতই স্পষ্টতঃ বা অস্পষ্টতঃ হউক খ্রীষ্ট ধর্ম্মের ফল বলিয়া মানিতে হইবেক।

খ্রীষ্টীয় ধর্ম্ম যে কেবল জনসমাজের শ্রীবৃদ্ধি করে এমত নয়, উহাতে করিয়া প্রত্যেক খ্রীষ্টীয় ব্যক্তির অবস্থার পরমোন্নতি হইয়া থাকে। যদিও এই দুই প্রকার ফলের পৃথক্ বর্ণন পক্ষে কোন অনৌচিত্য প্রকাশ হয় না, তথাচ অবশ্য স্বীকার করিতে হইবেক যে, কোন২ বিষয়ে উক্ত ফলাফল পরস্পর জড়ীভূত, একের মঙ্গলেতেই অন্যের মঙ্গল হইয়া থাকে। তাহার কারণ এই যে, জনসমাজের অঙ্গ প্রত্যঙ্গের স্বরূপ ব্যক্তি সমূহ হয়, সভ্যগণ ভদ্র না হইলে কোন সমাজ ভদ্র হইতে পারে না। খ্রীষ্টীয় লোকেরা ভাল না হইলে খ্রীষ্টীয় মণ্ডলী ভাল হইতে পারে না। এক্ষণে খ্রীষ্টীয় ধর্ম্মাবলম্বনে প্রত্যেক উপাসকের যে২ শুভ হয়, তাহা সংক্ষেপে ব্যক্ত করা আবশ্যক, যে ব্যক্তি সরল মনে ও প্রকৃতভাবে উক্ত ধর্ম্মের আশ্রয় লন, তাঁহার অবস্থার সম্যক্ পরিবর্ত্তন হইয়া যায়। এ জন্যে তাঁহাকে ধর্ম্ম পুস্তকে নূতন সৃষ্টি বলিয়া বর্ণন করে, তাঁহার বুদ্ধি সুপ্রদীপ্ত হয়, তাঁহার অন্তর হইতে তাবৎ মালিন্যের দূরীকরণ আরব্ধ হইতে থাকে। এই রূপে তাঁহার পূর্ব্ব কুসংস্কার সকলের ক্রমে২ উচ্ছেদ হইয়া যায়, এবং

পরমার্থিক বিষয়ে অনুরাগ জন্মে, তাঁহার অন্তঃকরণ পরমেশ্বরের প্রেমে চির আর্দ্র থাকে, তাঁহাতে স্বার্থ-পরায়ণতা একবারই দৃষ্ট হয় না। তাঁহার মনে সতত পরের উপকার করার ইচ্ছাই প্রবলতর থাকে। আর পুণ্যাচারে অনুরাগ থাকাতে তাঁহার চরিত্র সতত পবিত্রতম দৃষ্ট হয়। তিনি কাহারও সহিত কলহ করেন না, অথবা কাহাকেও প্রবঞ্চনা করিতে ইচ্ছুক হন না। তিনি সকলের সহিত সদ্ভাবে ব্যবহার করেন এবং তজ্জন্য সকলেরই প্রিয়পাত্র হইয়া থাকেন। তিনি যথাবিধি স্বীয় পরিশ্রমে উপজীবিকা অর্জনকরত আপনার ও পরিবারের জীবনযাত্রা নির্ব্বাহ করেন, আর আপন সন্তান সন্ততিকে উচিতমতে সুশিক্ষিত করণে যত্ন পান। অতএব বিচিত্র নয় যে, যথার্থ খ্রীষ্টীয়ানদের সাধু আচরণের কথা খ্রীষ্টীয়ধর্ম্মের বিপক্ষগণও স্বীকার করিয়া গিয়াছেন, এবং তাঁহাদের মধ্যে সদাচার ও উত্তম২ নূতন নিয়মের সমাবেশ দৃষ্টে ঐ ব্যক্তিরা কখন২ উক্ত ধর্ম্মের সাধুবাদ করিতে বাধিত হইয়াছিলেন। বলিতে কি খ্রীষ্টীয় ধর্ম্মেতে করিয়া যেরূপ মনের মালিন্য দূর করত অন্তশুদ্ধি জন্মায় ও উহাতে করিয়া যেরূপ মনুষ্যকে পারমার্থিকমনা ও সভ্য ভব্য সৃজন করে এমত আর অপর কোন ধর্ম্মের ফলই দৃষ্ট হয় না। সংক্ষেপে কহি যে, খ্রীষ্টীয় ধর্ম্মেতে করিয়া তদাশ্রিতগণকে সর্ব্বগুণে গুনান্বিত করে। তবে যে কোন২ খ্রীষ্টীয়ান লোকের

ব্যবহার কখন২ মন্দ দেখা যায়, তাহাতে করিয়া বিঘ্ন-মাত্র প্রাপ্ত হওনের আবশ্যক নাই। এমত ব্যক্তিরা যথার্থ খ্রীষ্টীয়ান নহেন, কিন্তু ভাক্ত উপাসকের শ্রেণীতে গণ্য। যদি তাঁহারা সত্য উপাসক হইতেন, তবে তাঁহা-দের কখন এ প্রকার কদাচার হইত না। ফলতঃ উক্ত ভাক্ত উপাসকগণ যে কেবল খ্রীষ্টীয়মতানুসারে চলেন না এমত নহে, বরং তাঁহারা তাহার বিরুদ্ধ আচরণ করিয়া থাকেন।

অতএব কি খ্রীষ্টীয় জনসমাজ মধ্যে, কি কোন বিশেষ খ্রীষ্টীয় ব্যক্তিতে যখন কোন দোষ উপলক্ষিত হয়, তখন তজ্জন্য খ্রীষ্ট ধর্ম্মের হিংসা করা উচিত হয় না, কারণ মানুষের দোষ ধর্ম্মের দোষ নহে। সুতরাং উক্ত দোষ উপলক্ষে খ্রীষ্টীয় ধর্ম্মের উপকারিতা বিষয়ে কোন সংশয় উপজাত হইতে দেওয়া কর্ত্তব্য নহে। ভাক্ত উপাসকগণের দুশ্চরিত্র হইতে খ্রীষ্টীয় ধর্ম্মের অপকা-রিতা নির্ণয় করা সর্ব্বতোভাবে অন্যাব্য। এ প্রকার ফলাফলকে স্বাভাবিক ফলাফল বলা যায় না। খ্রীষ্টীয় ধর্ম্মানুসারে যে প্রকৃত আচরণ তাহাতেই উহার প্রকৃত ফলাফলের পরিচিহ্ন পাওয়া যায়। যেমন কোন পীড়িত ব্যক্তি যথার্থ পক্ষে বিহিত ঔষধি সেবন না করিলে, উক্ত ঔষধির দ্বারা কোন উপকার প্রাপ্ত হইতে পারেন না, অথবা তৎসেবনে কোন ভাল ফলোৎপত্তি হইতে পারে না। তদ্রূপ কোন ব্যক্তি

প্রকৃত রূপে খ্রীষ্টীয় ধর্ম্ম অবলম্বন করত তদনুসারে প্রকৃত রূপে না চলিলে তাঁহার আচরণ কখন সাধু হইতে পারে না, বরং মন্দ হওয়াই সম্ভব। কিন্তু উক্ত ফল খ্রীষ্টীয় ধর্ম্মের ফল নহে, উহা স্বাভাবিক ভ্রষ্টতার ফলস্বরূপ গণ্য করিতে হইবেক। এমত ফলাফলের তাৎপর্য্য জনসমাজ সম্বন্ধেও বুঝিতে হইবেক।

---

## ১১ অধ্যায়।

### বাইবেল গ্রন্থের দৈব প্রণয়ন।

খ্রীষ্টীয় লোকদের ধর্ম্ম গ্রন্থ বাইবেল গ্রন্থ হয়। উহার আদি ও অন্ত উভয়ভাগই পরমেশ্বরের প্রণীত বলিয়া মান্য হইয়া থাকে। যখন খ্রীষ্টীয় ধর্ম্ম প্রকাশ হয়, তখন কেবল আদিভাগ ছিল। পরে অন্তভাগের রচনা হয়। আদি ভাগে পুরাতন নিয়ম সংক্রান্ত যিহুদীয় ধর্ম্ম বর্ণিত আছে, এজন্যে উহা যীহুদী লোকদের ধর্ম্ম গ্রন্থ বলিয়া মানিত হইত। খ্রীষ্টীয় মণ্ডলীতেও উহা ধর্ম্ম গ্রন্থের স্থলে মানিত হইয়া থাকে, যেহেতুক উহা বাইবেল গ্রন্থের আদিভাগ বলিয়া পরিগণিত হয়। অবিদিত নহে যে, যিহুদীয় ধর্ম্ম মত খ্রীষ্টীয় ধর্ম্ম মতের ছায়া স্বরূপ ছিল। খ্রীষ্টের আগমনে যীহুদীয় মণ্ডলীর লোপ হইয়া যায়; সুতরাং এক্ষণে কেবল খ্রীষ্টীয় ধর্ম্ম মতকেই বাইবেল গ্রন্থের উল্লেখিত ধর্ম্ম মত বলিয়া

গ্রাহ্য করিতে হইবেক। যদিও প্রথমে উক্ত মত মুখে প্রচারিত হইয়াছিল, তথাপি এক্ষণে উহা উক্ত গ্রন্থ হইতে অবগত হওয়া যায়, ফলতঃ যে কোন ধর্ম্ম মতই হউক না কেন, তাহার পরিচয় কেবল তদসম্বন্ধীয় ধর্ম্ম গ্রন্থ হইতে পাওয়া যায়। ইতিপূর্ব্বে খ্রীষ্টীয় ধর্ম্মের দৈবোৎপত্তি চতুর্ব্বিধ প্রমাণ দ্বারা প্রতিপন্ন করা হইয়াছে। অর্থাৎ প্রথমে অলৌকিক ক্রিয়া সাধন, ও ভবিষ্যদ্বাণী কথন হইতে দেখান গিয়াছে যে, খ্রীষ্টীয় ধর্ম্ম পরমেশ্বরের নির্দ্দেশে তাঁহার প্রেরিত পুত্র ও ক্ষমতা প্রাপ্ত উপদেশকগণ কর্ত্তৃক প্রকাশিত হওয়া বিধায় উহা-দৈবোৎপন্ন বলিয়া মানিতে হইবে, পরে খ্রীষ্টীয় ধর্ম্ম বিস্তারণ ও তাহার ফলাফলের দ্বারা একদা উহার দৈবোৎপত্তি স্থাপিত করা হইয়াছে। যদিও উক্ত প্রস্তাব সকল উপলক্ষে বাইবেল গ্রন্থের দৈব প্রণয়ণের এক রূপ প্রমাণ দর্শান হইয়াছে, তথাচ তাহার পৃথক্ প্রস্তাবের নিষ্প্রয়োজনতা দৃষ্ট হয় না, বরং তাহা অত্যাবশ্যক বোধ হয়, কারণ কোন ধর্ম্ম মত দৈবাদিষ্ট হইলেও তদীয় ধর্ম্ম গ্রন্থের পণয়ন পরমেশ্বরের অধ্যক্ষতায় না হওয়া বিচিত্র নয়, বরং সহজেই অনুমিত হয়। সত্য বটে যে, খ্রীষ্টীয় ধর্ম্ম মত দৈবাদিষ্ট, কিন্তু উহা লিপি-বদ্ধ করণে পরমেশ্বর দ্বারা উপদিষ্ট না হইলে লেখক-গণের ভ্রমে পতিত হইবার সম্পূর্ণ সম্ভাবনা থাকিত। কিন্তু তাঁহারা তাঁহার অধ্যক্ষতায় ধর্ম্মগ্রন্থ রচনা করায়তে

কোন প্রকার ভ্রান্তিতে পতিত হন নাই। অতএব ভরসা করি যে, খ্রীষ্টীয় ধর্ম্মের দৈবোদ্ভবের এবং খ্রীষ্টীয় ধর্ম্ম গ্রন্থের দৈব প্রণয়নের মধ্যে যে প্রভেদ আছে, তাহা এখন পাঠকগণ সহজেই অনুভব করিতে পারিবেন। এই বিষয় যেন তাঁহাদের আরও সুকরে বোধগম্য হয়, এজন্যে এই অতিরিক্ত কথাটি এস্থলে বক্তব্য যে, যদিও খ্রীষ্টীয় ধর্ম্ম সম্বন্ধে অনেক পুস্তক লিখিত হইয়াছে, এবং ঐ সকলে কোন অশুদ্ধ কথা দৃষ্ট হয় না, তথাপি উহাদিগকে পরমেশ্বরের প্রণীত গ্রন্থ বলিয়া মানা যায় না। উহাদের প্রণয়ন পরমেশ্বরের অধ্যক্ষতায় সম্পাদিত না হওয়াতে উহাদের মধ্যে ভ্রমের সমাবেশ একদা সম্ভাব্য ছিল। যে গ্রন্থ কেবল মানুষিক বুদ্ধি প্রভাবে রচিত হয় তাহাতে অগত্যা ভুলের ও অশুদ্ধ কথার আশঙ্কা থাকে, যে হেতুক মানুষিক্ক বুদ্ধি সর্ব্বতোভাবে ভ্রান্তির অধীন। কিন্তু এমত কোন আশঙ্কা দৈব প্রণয়ণের স্থলে কখন সম্ভবে না, কারণ যাঁহার অধ্যক্ষতায় তাহা সম্পাদিত হয়, তিনি ভ্রমাতীত, তাঁহার কোন কার্য্যেই ভ্রান্তি আশ্রয় করা সম্যক্‌ভাবে অসম্ভব। মনুষ্যের ভুল করা বিচিত্র নহে, কিন্তু পরমেশ্বরের পক্ষে উহা সর্ব্বতো-ভাবে বিচিত্র বটে, বরং অসাধ্য ব্যাপারই বলিতে হইবেক। যে গ্রন্থ দৈব প্রণীত তাহাকে পরমেশ্বরের গ্রন্থ বলিয়া মানা সঙ্গত বটে, কেননা যদিও উহা নর

লোকদিগ কর্ত্তৃক লিখিত, তথাচ পরমেশ্বরের অধ্যক্ষতায় লিখিত হইবাতে বচকেরা যেরূপ পরমেশ্বর দ্বারা চালিত হইয়াছিলেন, তাঁহারা তদ্রূপ লিখিয়াছিলেন। বাইবেল গ্রন্থের রচনার ভাব এইমত বুঝিতে হইবেক। অর্থাৎ তল্লেখকেরা যদ্রূপ পরমেশ্বরের দ্বারা উপদিষ্ট হইয়াছিলেন, তদ্রূপ তাঁহারা রচনা করিয়াছিলেন। তাঁহারা আপন ভাষাতে লেখিয়াছিলেন বটে, কিন্তু লেখনের বিষয় পরমেশ্বর তাহাদের মনে উদিত করিয়া দেন; সুতরাং তাঁহার অধ্যক্ষতায় রচনা সম্পাদন হওয়া বিধায় দৈবোপদেশের অনুরূপই গ্রন্থ লিখিত হইয়াছিল। লেখন ব্যাপারে উক্ত উপদেশের ভাবের কোন ব্যত্যয় হওনের সম্ভাবনা ছিল না। এই হেতু খ্রীষ্টীয় ধর্ম্ম গ্রন্থ মানুষের রচিত হইলেও মনুষ্যের বাক্য বলিয়া বিখ্যাত না হইয়া পরমেশ্বরের বাক্য বলিয়া বিখ্যাত হয়। বস্তুতঃ পরমেশ্বরের সাহায্যে দৈবপ্রণয়ণ কার্য্য সম্যক্‌ভাবে নিষ্পন্ন হয়। তিনি যে লেখকগণের মনে কেবল ভাব উদয় করিয়া দিয়াছিলেন এমন নয়, বরং ঐ ভাব অবিকল ব্যক্ত করিবারও ক্ষমতা প্রদান করিয়াছিলেন।

যদি কেহ উপরোক্ত প্রবন্ধের বিরুদ্ধে আপত্তি করত বলেন যে, ধর্ম্ম গ্রন্থের প্রণয়নে পরমেশ্বরের বিশেষ অধ্যক্ষতার প্রয়োজন কি ছিল? তিনি সাধারণ মতে লেখকদের বুদ্ধির উদ্দীপন করিলেই তাহা সম্পা-

দিত হইতে পারিত। অবিদিত নহে যে, বুদ্ধির মার্জ্জ-নাতে অপর জ্ঞানের অর্জ্জন হইয়া থাকে, তবে তদ্দ্বারা ধর্ম্ম জ্ঞানের অর্জ্জন কেন না হইবেক? ফলতঃ বুদ্ধির যে কোন প্রখরতা হউক না কেন, তাহাই পরমেশ্বরের প্রসাদ জনিত হয়, এজন্য তাহা দৈব উচ্চোদনার ফল বলিয়া কেন না মানা যাইতে পারিবেক? এই অপত্তি নিতান্ত অলীক বলিতে হইবেক। সাধারণ বুদ্ধির মার্জ্জনাতে সমগ্র ধর্ম্ম জ্ঞানের উদয় সম্ভাবিত হইলে, ধর্ম্মগ্রন্থ প্রণয়নে বিশেষ দৈবাধ্যক্ষতার আবশ্যক করিত না, কিন্তু তদ্রূপ কোন সম্ভাবনা কুত্রাপি দৃষ্ট হয় নাই। আর যদি বা স্বাভাবিক বুদ্ধির মার্জ্জনা দ্বারা মনুষ্য যথেষ্ট ধর্ম্মজ্ঞান অর্জ্জন করিতে ক্ষমবান হইতেন, তথাচ ঐ জ্ঞান অপরকে শুদ্ধমতে জ্ঞাপন করণের ক্ষম-তার অপেক্ষা রাখিত। বস্তুতঃ দৈবজ্ঞান ও তাহার শুদ্ধ জ্ঞাপন উভয়ই প্রয়োজনীয় বটে, কিন্তু লোকদে মধ্যে উভয় ক্ষমতারই অভাব দৃষ্ট হইয়া থাকে। ঐশ্বরিক উচ্চোদনা ভিন্ন অতি সুপণ্ডিত ব্যক্তিও পরি-শুদ্ধ ধর্ম্ম জ্ঞানাপন্ন আপনি হইতে পারেন না, অথবা অন্যকে যথোচিত উপদেশ প্রদান করিতে ক্ষমবান হন না, ইহার বহু উদাহরণ পাওয়া যায়। অত-এব স্বাভাবিক বুদ্ধির মার্জ্জনা ও দৈব উচ্চোদনার মধ্যে বিশেষ প্রভেদ আছে, ইহা স্বীকার করিতে হইবেক। যদি ধর্ম্ম গ্রন্থ প্রণয়নে পরমেশ্বরের অধ্যক্ষতা না মানা

যায়, তবে ঐ গ্রন্থ দৈব গ্রন্থ বলিয়া মান্য হইতে পারে না। যে হেতুক উহাতে ভুল হইবার সম্ভাবনা থাকা বিধায়, উহা কেবল মনুষ্যকল্পিত গ্রন্থ বলিয়া পরিগণিত হইতে পারে। সত্য বটে যে, যখন কোন ধর্ম্মশাস্ত্রে নিপুন ব্যক্তি কর্ত্তৃক গ্রন্থ রচিত হয়, তখন তাহাতে আমাদের স্বভাবতঃ শ্রদ্ধা জন্মিয়া থাকে। তথাচ আমরা তাহার সম্বন্ধে একদা ভ্রম রাহিত্যের কথা বলিতে পারি না, এমত কথা কেবল ভ্রমাতীত পরমেশ্বরের প্রণীত গ্রন্থের সম্বন্ধে সাহস পূর্ব্বক কহিতে পারি। বাইবেল গ্রন্থ পরমেশ্বরের অধ্যক্ষতায় প্রণীত হওয়াতে তল্লেখকগণের কোন ভ্রম হইবার সম্ভাবনা না থাকাতে তাঁহাদের লিখিত কথা দৈব বাক্য বলিয়া মান্য করণে কোন আশঙ্কা উপজাত হয় না, বরং বিনা সংশয় তাহা শীরোধার্য্য করা যায়। যে স্থলে ভুল হইবার সম্ভাবনা, সেই স্থলেই বিশ্বাসের সঙ্কোচ হইয়া থাকে।

প্রথমে পুরাতন নিয়মের গ্রন্থের দৈব প্রণয়ন স্থাপন করা এস্থলে বিহিত বিবেচনায় তৎপ্রস্তাবে প্রবৃত্ত হইলাম। এ বিষয়ে বহুল তর্কের আবশ্যক করে না। কতিপয় কথার সংক্ষেপ বিচারেই ইষ্ট সিদ্ধির সম্ভাবনা; যথা, স্বয়ং প্রভু যেশু খ্রীষ্ট ও তাঁহার প্রেরিতগণ বারম্বার পুরাতন নিয়মের গ্রন্থ যে পরমেশ্বরের প্রণীত গ্রন্থ ইহা স্বীকার করিয়াছিলেন। তাঁহাদের এই সাক্ষ্য বাক্য অবশ্যই শীরোধার্য্য করিয়া

লইতে হইবেক। যেহেতুক তাঁহারা নিজে দৈবাদিষ্ট ও দৈবক্ষমতাপন্ন লোক ছিলেন। এতদ্ভিন্ন তাঁহাদের পূর্ব্বেও যিহুদীয় মণ্ডলীতে ঐ গ্রন্থের দৈব প্রণয়ন সকলে মানিয়া আসিয়াছিলেন, কেহ কখন তাহার সম্বন্ধে কোন সন্দেহ প্রকাশ করেন নাই; বরং অপর সাধারণ লোকের মধ্যে তাহা স্বজাতীয় ধর্ম্ম শাস্ত্র ও পরমেশ্বরের বাক্য বলিয়া পরিগণিত হওয়াতে পরম আদরের বিষয় ছিল। যদি উক্ত গ্রন্থ প্রকৃতপক্ষে দৈব প্রণীত না হইত, তবে উহাতে এ প্রকার দৃঢ় সাধারণ বিশ্বাস কখনই জন্মানের সম্ভাবনা ছিল না। এস্থলে যদি কেহ এমত বোধ করেন যে, যিহুদীরা আপনাদের ধর্ম্ম শাস্ত্রের মহিমা বাড়াইবার জন্য পুরাতন নিয়মের গ্রন্থকে দৈব প্রণীত বলিয়া ব্যক্ত করিয়াছিলেন, তবে সেই বিতর্ককে বিষম ভ্রম বলিতে হইবেক অবিদিত নহে, উক্ত জাতির মধ্যে অনেক ব্যক্তি ধর্ম্মশীল পরমেশ্বর পরায়ণ লোক ছিলেন। তাঁহাদের পক্ষে মিথ্যার রটনা কোন মতে সম্ভাবিত ছিল না। বিশেষতঃ উক্ত গ্রন্থের রচকেরা তাহা দৈব প্রণীত গ্রন্থ বলিয়া ব্যক্ত করেন। তাঁহারা নিজে দৈব উপদেশক হইয়া যে এরূপ মিথ্যা কথা প্রচার করিয়াছিলেন, ইহা কখনই বিশ্বাস করা যাইতে পারে না। আর যদিও তাঁহারা এরূপ মিথ্যা রটনার চেষ্টা করিতেন, তবে তাহাতে তাঁহাদের কৃতকার্য্য হওনের ভরসা মাত্র ছিল

না, বরং সত্বরেই তাঁহাদিগকে সকলের নিকট প্রবঞ্চক স্বরূপে বিখ্যাত হইতে হইত। আর যদি পুরাতন নিয়মের গ্রন্থ বাস্তবিক দৈব প্রণীত না হইত, তবে কোন মতে উহার ঐ রূপ মান্যমান খ্রীষ্টীয় মণ্ডলীতে হওনের সম্ভাবনা থাকিত না। অপিচ নূতন নিয়মের গ্রন্থের স্থানে২ পুরাতন নিয়মের গ্রন্থের দৈব প্রণয়নের পরিচিহ্ন পাওয়া যায়। প্রথম গ্রন্থের ভূরি২ বচন দ্বিতীয় গ্রন্থে পরমেশ্বরের বাক্য স্বরূপে উদ্ধৃত হওয়া দৃষ্ট হয়। অগ্রেই উক্ত হইয়াছে যে, প্রভু যেশু খ্রীষ্ট স্বয়ং এবং তস্য প্রেরিতেরা পুরাতন নিয়মের গ্রন্থের দৈব প্রণয়ন বিষয়ে সাক্ষ্যতা দিয়াছেন। উক্ত সাক্ষ্যতা সর্ব্বতোভাবে শীরোধার্য্য। ফলতঃ যিহুদীয় ধর্ম্ম খ্রীষ্টীয় ধর্ম্মের ছায়া স্বরূপ ছিল। বলিতে কি, প্রথম মতটি দ্বিতীয় মতের প্রদর্শক স্বরূপ ছিল। কিন্তু উভয় মতই পরমেশ্বরের প্রদত্ত। সুতরাং উভয় মত সংক্রান্ত ধর্ম্ম শাস্ত্রই অগত্যা দৈব প্রণীত বলিয়া মানিতে হইবেক।

অধুনা নূতন নিয়মের গ্রন্থের দৈব প্রণয়ন সম্বন্ধে যে কিছু বক্তব্য, তাহার সংক্ষেপ বিবরণ লিপি বদ্ধ করিলেই বর্ত্তমান প্রস্তাবের সমাপ্তি হয়। এই বিচারের প্রথম কথা এই যে, যদি বাইবেল গ্রন্থের আদিভাগ দৈব প্রণীত হয়, তবে তাহার অন্তভাগ দৈব প্রণীত হওয়া অধিক আবশ্যক। যিহুদীয় ধর্ম্মমত কেবল এক স্বল্প সংখ্যক জাতির কারণ প্রকাশিত হয়, তথাচ

তৎসংক্রান্ত ধর্ম্ম গ্রন্থের দৈব প্রণয়নের প্রয়োজন ছিল। সুতরাং খ্রীষ্টীয় মত পৃথিবীর তাবৎ লোক ও জাতির নিমিত্ত প্রকাশিত হওয়া বিধায় তৎসংক্রান্ত ধর্ম্ম গ্রন্থের দৈব প্রণয়নের অধিকতর প্রয়োজন ছিল, ইহা মুক্তকণ্ঠে স্বীকার করিতে হইবেক। আরও স্মরণ করা উচিত যে, যিহুদীয় ধর্ম্ম ক্ষণস্থায়ী মাত্র ছিল, কিন্তু খ্রীষ্টীয় ধর্ম্ম চিরকাল থাকন জন্য সংস্থাপিত হয়। একারণও খ্রীষ্টীয় ধর্ম্ম গ্রন্থের দৈব প্রণয়নের বিশেষ প্রয়োজন মানিতে হইবেক। দ্বিতীয় কথা এই যে, নূতন নিয়মের গ্রন্থকারেরা পুরাতন নিয়মের গ্রন্থকারদের ন্যায় আপনারাই ব্যক্ত করিয়াছেন যে, তাঁহারা ঐশ্বরিক অধ্যক্ষতাক্রমে রচনা করিয়াছিলেন, তাঁহাদের লেখনের বহুস্থলে এরূপ বচন দৃষ্ট হয়। প্রভু যেশু খ্রীষ্ট স্বয়ং দৈব ব্যক্তি ছিলেন; সুতরাং তাঁহার তাবৎ উক্তিই দৈববাণী বলিয়া গ্রাহ্য করিতে হইবেক। তিনি নিজে কোন ধর্ম্ম উপদেশ লিপিবদ্ধ করেন নাই, কিন্তু তাঁহার প্রেরিতেরা ধর্ম্ম গ্রন্থ রচনা করেন। তাঁহারা পরমেশ্বরের অধ্যক্ষতায় তৎকার্য্য সম্পাদন করিয়াছিলেন। ফলতঃ পৃথিবীতে পরমেশ্বরের আত্মার আবির্ভাব দ্বারা ঐ কার্য্যের সম্পাদন হইয়াছিল। ইহাতে এমত যেন কেহ বোধ না করেন যে, কেবল প্রেরিতদের উপদেশ জন্যই সদাত্মার আগমন হইয়াছিল। কেননা তাঁহার আগমন তাবৎ খ্রীষ্টীয় লোকের জন্য হয়।

এবং তিনি পৃথিবীর শেষ পর্য্যন্ত খ্রীষ্টীয় মণ্ডলীতে অবস্থিতি করিবেন। যেমত তাঁহার অধিষ্ঠানে খ্রীষ্টীয় ধর্ম্মগ্রন্থ প্রণীত হয়, সেই রূপে এখনও তাঁহার উপদেশে খ্রীষ্টীয় লোকেরা সুশিক্ষিত হইয়া থাকেন, ও মণ্ডলীর শেষ পর্য্যন্ত সুশিক্ষিত হইতে থাকিবেন। খ্রীষ্টীয় ধর্ম্মগ্রন্থের প্রণয়ন একবার হইয়াছিল, কিন্তু খ্রীষ্টীয় লোকদের শিক্ষা সদাকাল হইবেক। এই বিচার সম্বন্ধে এ পক্ষের শেষ কথা এই যে, নূতন নিয়মের গ্রন্থ পুরাতন নিয়মের গ্রন্থের ন্যায় প্রথমাবধি অদ্য পর্য্যন্ত খ্রীষ্টীয় মণ্ডলীতে পরমেশ্বরের প্রণীত গ্রন্থ বলিয়া মানিত হইয়া আসিতেছে। অপর সাধারণ খ্রীষ্টীয় লোকে উক্ত গ্রন্থের দৈব প্রণয়ন স্বীকার করিয়া আসিয়াছেন। এক্ষণে জিজ্ঞাসা করি, কি প্রকারে সকলের এরূপ দৃঢ় বিশ্বাস জন্মিয়াছিল? যদি নূতন নিয়মের গ্রন্থ যথার্থ পক্ষে দৈব প্রণীত না হয়, তবে বলিতে হইবেক যে, প্রথমে প্রভু যেশু ও তাঁহার প্রেরিতেরা মিথ্যা করিয়া ঐ কথা উঠাইয়া দিয়াছিলেন। পরে উহা ক্রমে২ সকলের মান্য হইয়া আসিয়াছে, কিন্তু এরূপ অসাধ অনুভাব তাঁহাদের পক্ষে সম্যক্ অসঙ্গত বলিতে হইবেক। দৈবপ্রেরিত ও দৈবাদিষ্ট ব্যক্তিদের মিথ্যাচরণ করা কোন মতে সম্ভাব্য নহে। আরও আমাদের মনে রাখা উচিত যে, কেহ এরূপ মিথ্যা রটনার চেষ্টা পাইলেও তাহাতে চরিতার্থ

হওনের কোন ভরসা ছিল না। খ্রীষ্টীয় ধর্ম্ম ঘোষণা কালীন বহু শত্রু পক্ষ লোক বিদ্যমান ছিলেন। বাস্তবিক কোন তঞ্চকতা হইলে তাহা আশু ধৃত হওনের সম্ভাবনা ছিল। ফলতঃ খ্রীষ্টীয় ধর্ম্ম গ্রন্থের দৈব প্রণয়নের বিরুদ্ধ বিপক্ষগণ কর্ত্তৃক কখন কোন অপবাদ আরোপিত হওয়া দৃষ্ট হয় না।

---

১২ অধ্যায়।

খ্রীষ্টীয় ধর্ম্মের উপযুক্ততা।

বাইবেল গ্রন্থের দৈব প্রণয়ন প্রমাণেই খ্রীষ্টীয় ধর্ম্মের দৈবোদ্ভব এক মত সপ্রমাণ করা হইয়াছে। তথাচ উহার যেং পরিচিহ্ন উক্ত গ্রন্থ মধ্য হইতে প্রাপ্ত হওয়া যায়, তদ্বিষয়ের পৃথক্ বিচার করা আবশ্যক, এবং এই প্রকার প্রমাণকে আন্তরিক প্রমাণ কহা যায়। অবিদিত নহে যে, ইহার সম্বন্ধে সামান্যতঃ চারটি প্রস্তাব হইয়া থাকে। প্রথম প্রস্তাবে খ্রীষ্টীয় ধর্ম্মের উপযুক্ততা, দ্বিতীয় প্রস্তাবে তৎসংক্রান্ত বিশ্বাস বাক্যের উৎকর্ষতার, তৃতীয় প্রস্তাবে তৎসংক্রান্ত নীতি শিক্ষার পরিশুদ্ধতার, চতুর্থ প্রস্তাবে খ্রীষ্টের চরিত্রের অপূর্ব্বতার আলোচনা করা যায়। মনে রাখা উচিত যে, ইতিপূর্ব্বে খ্রীষ্টীয় ধর্ম্মের দৈবোদ্ভবের যে প্রমাণ অলৌকিক ক্রিয়া, ভবিষ্যদ্বাণী, খ্রীষ্টীয় মতের বিস্তারণ ও ফলাফল

ইত্যাদি চতুর্ব্বিধ প্রস্তাব দ্বারা দর্শান হইয়াছিল, তাহা বাহ্যিক প্রমাণ নামে বিখ্যাত হয়। অতএব উহার বিচারকে বক্ষ্যমাণ বিচার হইতে স্বতন্ত্র বুঝিতে হইবেক। কিন্তু এই অধ্যায়ে আন্তরিক প্রমাণান্তর্গত চতুর্ব্বিধ প্রস্তাবের বিচার এক সঙ্গে হওয়া সহজ নহে, এ জন্যে অত্রস্থলে কেবল প্রথম প্রস্তাবের বিচার হইবেক, পশ্চাৎ যথাক্রমে অবশিষ্ট তিন প্রস্তাবের আলোচনা করা যাইবেক। যদিও আন্তরিক ও বাহ্যিক প্রমাণের বিচার পৃথক্২ হইয়া থাকে, তত্রাপি উভয়ের তাৎপর্য্য যে একই তাৎপর্য্য ইহা খ্রীষ্টীয় ধর্ম্মের দৈবোদ্ভবের বিচারে বিলক্ষণ রূপে প্রতিপন্ন হয়। সুতরাং ঐ বিষয় দুই প্রকার প্রমাণ যোত্রে অষ্টবিধ প্রস্তাবোপলক্ষে স্থাপন করা যাইতে পারে। যদিও এক২ প্রস্তাবই প্রমাণ জন্য যথেষ্ট, তথাচ তাবৎ প্রস্তাব উপলক্ষে বিচার করিলে দৃঢ়তর প্রমাণ উপজাত হয়। বলিতে কি, ঐ প্রমাণ একবারে যাহার পর নাই বলবৎ হইয়া উঠে। ইহাতে কেহ যেন এমন বোধ না করেন যে, প্রমাণ বাহুল্য নিষ্প্রয়োজন ও অকর্ম্মণ্য। কারণ যখন কোন ব্যক্তির জ্ঞাপন নিমিত্ত একাধিক প্রমাণের আবশ্যক হয়, তখন তদনুরূপ বিচার করাই বিহিত। আর অত্র স্থলে বিচারে প্রবৃত্ত হওনের অগ্রেই পাঠকগণকে জ্ঞাপন করা কর্ত্তব্য যে, যদিও খ্রীষ্টীয় ধর্ম্মের সাধু বিশ্বাস বাক্য, নীতি

শিক্ষা এবং খ্রীষ্টের পবিত্র চরিত্র দ্বারা তাহার উপযুক্ততা বিশেষ রূপে প্রকাশিত হয়, তথাচ ঐ উপযুক্ততার সাধারণ পৃথক্ বিচারের সাপেক্ষা রাখে। ফলতঃ উক্ত সাধারণ প্রস্তাবের পোষক স্বরূপ অপর প্রস্তাব কয়েকটি গণ্য করিতে হইবেক। একারণ উহাদের বিচারের পূর্ব্বে তাহার বিচারের প্রয়োজন রাখে, অতএব খ্রীষ্টীয় ধর্ম্মের উপযুক্ততার পৃথক্ অগ্রসর প্রস্তাবে কোন অসঙ্গতি দৃষ্ট হওয়া দূরে থাকুক, তাহা বরং অতি ন্যায্যই বোধ করিতে হইবে।

খ্রীষ্টীয় ধর্ম্মের উপযুক্ততা বিষয়ে যে কথা কথনমাত্রে হৃদয়ঙ্গম হয়, তাহা এই যে উহাতে মনুষ্যের প্রকৃত অবস্থার অবিকল বিবরণ উপলব্ধ হয়, এবং উক্ত অবস্থার উন্নতির জন্য যে২ সদুপায়ের আবশ্যক করে, তাহারও নির্দ্দেশ উহাতে প্রাপ্ত হওয়া যায়। ইহাতে করিয়া নিশ্চয় বোধ হয় যে, সর্ব্বজ্ঞ জীবশুভাকাঙ্ক্ষী পরমেশ্বরই উহার উৎপাদক। যেমন রোগীর পীড়ার যথার্থ নির্ণয়ে এবং তদুপযুক্ত ঔষধি প্রদানে বিজ্ঞ চিকিৎসকের পরিচয় পাওয়া যায়, তদ্রূপ খ্রীষ্টীয় ধর্ম্মে মনুষ্যের দুরবস্থার নির্ণয় ও তদর্থ শুভ প্রতিকারের বিধান হইতে তাহার দৈবোৎপাদকের পরিচয় প্রাপ্ত হওয়া যায়। বাইবেল গ্রন্থের লেখন মতে মনুষ্য প্রকৃতপক্ষে যে প্রকার জীব, তাহারই ব্যাখ্যা হইয়াছে।

তাঁহাকে একবারে হেয় অথবা শ্রেষ্ঠতর জীব বলিয়া বর্ণন করা হয় নাই, বরং উভয় মত জীব বলিয়া ব্যাখ্যা করা হইয়াছে। মনুষ্য শরীর সম্বন্ধে ইতর জন্তুর ন্যায়, কিন্তু আত্মা সম্বন্ধে দেব তুল্য কথিত হইয়াছেন। ফলতঃ মনুষ্য বাস্তবিক যে প্রকার দ্বিবিধ জীব, সেই রূপই তাঁহার বর্ণন উক্ত গ্রন্থে উপলক্ষিত হয়। অবিদিত নহে যে, যখন মনুষ্য রিপুবলে চালিত হন, তখন তাঁহার মধ্যে কেবল নিকৃষ্ট মনোবৃত্তির প্রবলতা দৃষ্ট হইয়া থাকে, এবং ভাল মন্দ জ্ঞানের একবারে অভাব হইয়া উঠে। কিন্তু যখন মনুষ্যের মন স্থিরতর থাকে, এবং তাঁহার মধ্যে ধর্ম্ম জ্ঞানের সঞ্চার হয়, তখন প্রকৃষ্ট মনোবৃত্তি সকলের প্রাবল্য দৃষ্ট হয়, এবং তখন তাঁহার আচরণ দেবতুল্য পরিদৃশ্যমান হইতে থাকে। এতাদৃশ অবস্থাপন্ন জীবের কারণ তদনুরূপ প্রতিকারের প্রয়োজন করে, এবং খ্রীষ্টীয় মতে ঐ মত প্রতিকারই সাধিত হইয়াছে। উক্ত মতে যাহাতে মনুষ্যের অপকৃষ্ট প্রকৃতির ক্ষয় ও উৎকৃষ্ট প্রকৃতির বৃদ্ধি হয়, তাহার উপায় অবধারিত হইয়াছে। পাপ মোচন ও অন্তশুর্দ্ধি উভয় বিষয়ের বিশেষ প্রতিকার প্রস্তুত হইয়াছে। যদি খ্রীষ্টীয় ধর্ম্মে এমত কোন প্রতিকার না থাকিত, তবে তাহার দৈবোদ্ভবের পক্ষে এক মুখ্য প্রমাণের অভাব হইত। বোধ করি এই কারণেই অন্যং প্রচলিত ধর্ম্মে আশু বিশ্বাস জন্মে না। তাহাদের মধ্যে মনুষ্যের

পাপ মোচন ও অন্তশুর্দ্ধির কোন সদুপায় নির্দ্দিষ্ট থাকা উপলব্ধ হয় না; বরং ঐ দুই গুরুতর বিষয়ে যে কছু কথা দৃষ্ট হয়, তাহাতে করিয়া দৈবগুণবত্তা প্রতিপন্ন হওয়া দূরে থাকুক, মনুষ্যের প্রকৃত অবস্থার পক্ষে ঘোর অনভিজ্ঞতা প্রকাশ পায়। ফলতঃ পরমেশ্বর বাইবেল গ্রন্থের প্রণেতা ও মনুষ্যের সৃষ্টিকর্ত্তা হওয়াতে উক্ত গ্রন্থে এ বিষয়ে এরূপ উপযুক্ত ধর্ম্মজ্ঞান প্রাপ্ত হওয়া যায়।

খ্রীষ্টীয় ধর্ম্মের দ্বিতীয় মুখ্য কথা এই যে, উক্ত ধর্ম্ম তাবৎ লোকের নিমিত্ত প্রদত্ত হইয়াছে, উহা কেবল কোন বিশেষ জাতির অথবা দেশীয় লোকের কারণ সৃষ্ট হয় নাই। যে ব্যক্তি চাহেন, সেই ব্যক্তিই উহার আশ্রয় লওনে ক্ষমবান হন। কাহারো নিষেধ নাই, বরং সকলকে শরণাগত হইতে উৎসাহ প্রদান করা যায়। এরূপ কথা অপর কোন প্রচলিত ধর্ম্ম মতের পক্ষে কহা যাইতে পারে না। হিন্দু মত কেবল হিন্দু লোকদের জন্য ও মাহম্মদীয় মত কেবল মোছলমান লোকদের কারণ সংস্থাপিত হইয়াছে। কিন্তু খ্রীষ্টীয় মতের অধিকারী যে কোন ব্যক্তি হন না কেন হইতে পারেন। কি ইউরোপ, কি আসিয়া, কি আফ্রিকা, কি আমেরিকা পৃথিবীর চার খণ্ডের যাবদীয় লোক খ্রীষ্টীয় ধর্ম্ম সেবন করণে ক্ষমবান হন। পুনশ্চ যদ্রূপ জাতি, দেশ প্রভেদে ঐ ধর্ম্মের অধিকারিত্বের ইতর বিশেষ

হয় না, তদ্রূপ বর্ণ, কুল, আশ্রম, অবস্থা প্রভেদেও তা-
হার কোন তারতম্য নাই। ধনী হন বা দরিদ্র হন
তাবৎ মানুষই খ্রীষ্টের আশ্রিত লোক হইতে পারেন,
কাহারো হতাশ অথবা বঞ্চিত হইবার আশঙ্কা করার
আবশ্যক নাই। যদি খ্রীষ্টীয় ধর্ম্ম এতাদৃশ উপাসক ও
ভক্তবৎসল না হইত, তবে উহার দৈবোদ্ভবের বিষয়ের
বহু গৌরব করিবার স্থল থাকিত না, কিন্তু উহা অপর
সাধারণের গ্রহণীয় হওয়াতে স্পষ্ট প্রতীতি জন্মে যে,
এমত অমায়িক মত পরম অমায়িক পরমেশ্বর ভিন্ন
অন্য কোন আধার হইতে নির্গত হওয়া কোন মতে
সম্ভাবিত নহে। যে ধর্ম্ম তাবৎ মনুষ্যের হিতের জন্য
সঙ্কল্পিত হইয়াছে, কেবল তাহাতেই অধিকারিত্বের
ইতর বিশেষের কোন বিধি বিধান থাকা উপলক্ষিত হয়
না। যেহেতুক সকল লোকেরই মুক্তির প্রয়োজন আছে।
এমন কোন ব্যক্তি নাই যে, তাঁহার মুক্তির প্রয়োজন
করে না। সত্য বটে যে, ধন, মান, বিদ্যা সকলের
থাকে না, কিন্তু পরিত্রাণ সকলেরই নিমিত্ত আবশ্যক।
অতএব যে ধর্ম্মে ইতর বিশেষ প্রভেদ করে, সে মত, যে
মনুষ্য কল্পিত, উক্ত তারতম্যই তাহার এক বিশেষ
লক্ষণ বলিতে হইবেক, ইহার সন্দেহ নাই। এস্থলে
এমত যেন কেহ বোধ না করেন যে, জাতি, কুল, বর্ণ,
দেশ, ধন, মান উপলক্ষে ধর্ম্ম অধিকারিত্বের বিষয়ে
প্রভেদ না থাকাতে ঐ সকলের একদা কোন আদর

নাই। ফলতঃ যদিও ঐ সকল সম্বন্ধে ধর্ম্ম অধিকারিত্বের ইতর বিশেষ নাই, তথাচ সাধু স্বভাব ও সৎগুণ উক্ত অধিকারিত্বের জন্যে নিতান্ত প্রয়োজনীয় স্বীকার করিতে হইবেক। যে ব্যক্তি পাপে রত ও তজ্জন্য অনুতাপ শূন্য, তিনি কখন খ্রীষ্টীয় ধর্ম্ম সেবনের উপযুক্ত পাত্র বলিয়া পরিগণিত হইতে পারেন না। এমত ব্যক্তি কখন স্বর্গ রাজ্যের অধিকারী হইতে সক্ষম হন না।

খ্রীষ্টীয় ধর্ম্মের উপযুক্ততা বিষয়ে যে শেষ বক্তব্য কথা তাহা এই যে, আমাদের পরমার্থ জ্ঞাপন ও সাধনের জন্যে যে প্রকার উপদেশের প্রয়োজন করে, সে প্রকার উপদেশই উহাতে প্রদত্ত হইয়াছে। উক্ত মত দৈব ক্ষমতা পূর্ব্বক প্রচারিত হওয়াতে লোকদের বিশেষ আদরণীয় হয়। যাহা পরমেশ্বরের বলিয়া ব্যক্ত হয়, তাহাতে অশ্রদ্ধা দেখানের সম্ভাবনা নাই, সকলেই তাহা শীরোধার্য্য করিয়া লন। মনুষ্যের কল্পিত ধর্ম্মে এরূপ ভক্তি সমুদ্ভূত হওয়া সুকঠিন, কেননা তাহাতে ভ্রমের কথা থাকার কোন অসম্ভাবনা নাই। এই জন্য দৃষ্ট হয়, কি নিমিত্ত অপর২ প্রচলিত ধর্ম্মে লোকদের বিশেষ আদর হয় না। আর যে ধর্ম্মে মনুষ্য আপনার বিষয়ে তাবৎ নিগূঢ় তথ্য না জানিতে পারেন, তাহাতে তাঁহার কখন পরিতৃপ্তি জন্মে না। কিন্তু খ্রীষ্টীয় ধর্ম্মে আমরা সম্যক্ পরমার্থ ও কর্ত্তব্যাকর্ত্তব্যের জ্ঞান

প্রাপ্ত হই, সুতরাং তাহাতে করিয়া আমাদের চিত্ত তৃপ্তির কোন ত্রুটি থাকে না। কোন কথাতে সংশয় বা সন্দেহ না থাকাতে খ্রীষ্টীয় ধর্ম্ম যে ঐশ্বরিক এমত পরিবোধ আমাদের অন্তরে সত্বরেই জন্মায়। দিন-মানে দীপ্তি থাকাতে লোকে বিপথগামী হয়েন না, রাত্রি কালের অন্ধকারেই তাঁহাদের গর্ত্তে পড়িবার সম্পূর্ণ ভয় থাকে। যদি কেহ বলেন যে, খ্রীষ্টীয় ধর্ম্মের তাবৎ কথা সহজ নহে, কোন২ কথা দুরূহ, একারণ উক্ত ধর্ম্ম পরমেশ্বরের প্রদত্ত ধর্ম্ম হইতে পারে না। এরূপ আপত্তিতে মূঢ়তা বহি আর কিছু প্রকাশ পায় না। কেননা আপত্তিকারক যাহা কুলক্ষণ বলিয়া ব্যক্ত করেন, তাহাই বাস্তবিক সুলক্ষণ বলিয়া স্বীকার করা আবশ্যক। পরমেশ্বরের প্রদত্ত ধর্ম্মে যে কোন২ নিগূঢ় বাক্য থাকিবেক ইহা বিচিত্র নহে, বরং ইহা সঙ্গতই জ্ঞান করিতে হইবেক। মনুষ্যের বুদ্ধি খর্ব্বতর, তাঁহার পক্ষে তাবৎ পরমার্থ তথ্য কোন মতে সুবোধ্য হইতে পারে না। ক্রমে২ যেমন তাঁহার বুদ্ধি মার্জ্জিত হয়, তেমনি তাঁহার ধর্ম্ম জ্ঞানেরও উন্নতি হইয়া থাকে।

---

১৩ অধ্যায়।

খ্রীষ্টীয় ধর্ম্মের বিশ্বাস পদার্থের উৎকর্ষতা।

পূর্ব্ব অধ্যায়ে খ্রীষ্টীয় ধর্ম্ম যে মনুষ্যের পক্ষে সর্ব্ব-

তোভাবে উপযুক্ত ইহা প্রতিপন্ন করা গিয়াছে। আর উক্ত উপযুক্ততা হইতে ঐ ধর্ম্মের দৈবোৎপত্তির বিষয়ে যে প্রমাণ প্রাপ্ত হওয়া যায়, তাহাও প্রদর্শিত হইয়াছে। অত্র অধ্যায়ে ঐ বিষয়ে খ্রীষ্টীয় বিশ্বাস পদার্থাবলীর উৎকর্ষতা হইতে যে প্রমাণ পাওয়া যায়, তাহার বিচার করা বিহিত বিবেচনায় তাহাতে প্রবৃত্ত হইলাম। খ্রীষ্টীয় ধর্ম্মের উপযুক্ততার প্রস্তাব পরেই এই প্রস্তাবটি আবশ্যক। কারণ বিশ্বাস পদার্থ সকলেই ঐ উপযুক্ততার এক বিশেষ নিদর্শন প্রাপ্ত হওয়া যায়। ফলতঃ যে ধর্ম্ম পরমেশ্বরের প্রদত্ত তাহাতেই উৎকৃষ্ট গুরুতর তথ্যের কথা থাকা সম্ভাব্য। কিন্তু যাহা মানু-ষের কল্পিত, তাহাতে ঐ প্রকার উপদেশ দৃষ্ট হয় না, বরং তাহাতে সামান্য অসার কথা সকলের পরিচয় পা-ওয়া যায়। অতএব মনুষ্যকৃত ও পরমেশ্বর প্রণীত গ্রন্থের মধ্যে উক্ত প্রভেদই এক মুখ্য প্রভেদ হয়। যিনি নিজে জ্ঞান, পবিত্রতা ও দয়ার সিন্ধু কেবল তাঁহা হইতে উৎকৃষ্ট ধর্ম্ম তথ্য সকল নিস্থত হইবার সম্ভাবনা, অল্প বুদ্ধি, অপবিত্র, নিষ্ঠুর মনুষ্য হইতে তাহাদের প্রচার কোন মতে সম্ভাব্য নহে। এস্থলে কেহ যেন এমন মনে না করেন যে, বর্ত্তমান প্রসঙ্গ নিষ্প্রয়োজন, যেহেতুক পূর্ব্ব প্রস্তাবেই উহার বিচার এক মত সম্পন্ন করা হইয়াছে, এরূপ আপত্তি শ্রবণের যোগ্য নহে। অবশ্যই স্বীকার করিতে হইবেক যে, যদিও উভয়

প্রসঙ্গ পরস্পর সংলগ্ন, তথাচ তাহাদের মধ্যে ইতর বিশেষ আছে। একের বিচারে অন্যের বিচারের শেষ হয় না। পূর্ব্ব প্রস্তাবে দেখান হইয়াছে যে, খ্রীষ্টীয় ধর্ম্ম মনুষ্যের জন্যে সম্যক্ রূপে উপযুক্ত, বক্ষ্যমাণ প্রস্তাবে দেখান হইবেক যে, বাইবেল গ্রন্থের লিখিত উৎকৃষ্ট বিশ্বাস তথ্য সমূহ উক্ত উপযুক্ততার এক বিশেষ অঙ্গ। বিশেষতঃ সাধারণ তাৎপর্য্য সত্ত্বেও বহু প্রস্তাবের পার্থক্যের লোপ হয় না। বস্তুতঃ খ্রীষ্টীয় ধর্ম্মের উপযুক্ততাকে সামান্য প্রস্তাব এবং তৎসংক্রান্ত বিশ্বাস পদার্থ নিকরকে বিশেষ প্রস্তাব কহা যাইতে পারে। পাঠকবর্গকে অগ্রেই সতর্ক করা উচিত যে, এই বিচারে যাবদীয় খ্রীষ্টীয় বিশ্বাস পদার্থের উল্লেখ করা সুসাধ্য নহে, সুসাধ্য হইলেও তাহার প্রয়োজন নাই। কতিপয় গুরুতর উৎকৃষ্ট কথার ব্যাখ্যাতেই ইষ্টসিদ্ধি হইবেক। সুতরাং এপক্ষ কর্ত্তৃক তদনুরূপ প্রস্তাবাচরণ এস্থলে করা হইবেক। বিশ্বাস পদার্থের বহুল বিচার কেবল তৎসম্বন্ধীয় গ্রন্থে কর্ত্তব্য, তাহার অপেক্ষা খ্রীষ্টীয় প্রমাণ সূচক এই ক্ষুদ্র গ্রন্থে করা যাইতে পারে না। এই অধ্যায়ে যে কয়েক বিশ্বাস পদার্থের উল্লেখ করা যাইবেক, তাহা পরমেশ্বরের এবং মনুষ্যের সম্বন্ধে কথিত হইবেক।

খ্রীষ্টীয় ধর্ম্মে পরমেশ্বরের বিষয়ে যে জ্ঞান প্রাপ্ত হওয়া যায়, তাহা অত্যন্ত উৎকৃষ্ট ও আমাদের বহু

কল্যাণকর। ঐরূপ জ্ঞান অপর কোন ধর্ম্ম হইতে পাওয়া যায় না। বাইবেল গ্রন্থ হইতে অবগত হওয়া যায় যে, এক মাত্র পরাৎপর আত্মা স্বরূপ পরমেশ্বর আছেন। তিনি যেমন নিরাকার তেমনি নিরঞ্জন বটেন, কিন্তু যদিও তিনি এক মাত্র পদার্থ, তথাচ তাঁহাতে ব্যক্তিত্রয় আছে। তিনি যে কেবল এই পরি দৃশ্যমান জগতের পতি এমত নহে, তিনি সমুদয় বিশ্বের প্রভু। তাঁহার অনুজ্ঞা বিনা ও অজ্ঞাতসারে এই ভূমণ্ডলে কোন ব্যাপার সংঘটিত হয় না। তিনি আমাদের সকলের সৃষ্টি ও পালন কর্ত্তা, তিনি আমাদের পরম হিতৈষী ইহার বিশেষ প্রমাণ আমরা মনুষ্যের পরিত্রাণ সাধনে উপলব্ধি করি। মনুষ্যগণকে তরাই-বার নিমিত্ত স্বয়ং পরমেশ্বর বিশেষ যত্ন প্রকাশ করিয়াছেন। ঐ মহাকার্য্যেই আমরা পরমেশ্বরে ব্যক্তিত্রয় থাকার পরিচয় স্পষ্ট রূপে প্রাপ্ত হই। উক্ত ব্যক্তিত্রয় পিতা, পুত্র, সদাত্মা নামে বিখ্যাত হন। পিতার আদেশে পুত্র মনুষ্যাবতার হন, এবং আপন মৃত্যুর দ্বারা পাপের প্রায়শ্চিত্ত করেন। সদাত্মা খ্রীষ্টীয় লোকদিগকে উপ-দেশ, শান্ত্বনা ও পবিত্রতা প্রদান করেন। কেহ যেন এমত মনে না করেন যে, খ্রীষ্টীয় মতে তিন ঐশ্বরিক ব্যক্তি মানাতে অগত্যা তিন পরমেশ্বর মানা হয়। অবিদিত নহে যে, কতিপয় জ্ঞানাভিমানী ব্যক্তি আপনাদিগকে অদ্বৈতবাদী করিয়া ব্যক্ত করত খ্রীষ্টী-

য়ানদিগকে দ্বৈতবাদী বলিয়া অপবাদ দেন, কিন্তু ইহা তাঁহাদের ভ্রম বহি নহে। খ্রীষ্টীয় মতে একাধিক পরমেশ্বরের অস্থিত্ব স্বীকার্য্য নহে। ব্যক্তিত্রয়ে একই পরমেশ্বর বিরাজমান থাকাতে একই ঐশ্বরিক স্বভাব মান্য করা হয়। যদিও এই নিগূঢ় তথ্য তর্কের বিষয় নহে, তথাচ তাহা একবারে অসম্ভব এমত বোধ করা উচিত হয় না। যেহেতুক এক প্রকৃতি বিশিষ্ট নানা ব্যক্তি থাকার উদাহরণ বিরল নহে। সকল মনুষ্যই মানব প্রকৃতি বিশিষ্ট, তথাচ তাঁহারা ভিন্ন২ ব্যক্তি বটেন। নন্দ, গোপাল, উমাচরণ ব্যক্তিত্রয় হইলেও মানুষ ভিন্ন অন্য জীব নহেন, তদ্রূপ যে স্থলে একমাত্র ঐশ্বরিক স্বভাব মানা হয়, সে স্থলে ব্যক্তিত্রয় মানাতে দ্বৈতবাদিত্ব দোষ উপজাত হয় না। সে যাহা হউক, যদিও আমরা কিরূপে এক পরমেশ্বরে তিন ব্যক্তি আছেন আমাদের সামান্য বুদ্ধি দ্বারা বুঝিতে অক্ষম হই, তথাপি খ্রীষ্টীয় ত্রিত্বে আমাদের যে কি বিশেষ পরম মঙ্গল হইয়াছে, তাহা অনায়াসে বুঝিতে পারি। এই জন্যে ঐ নিগূঢ় তথ্য ভক্তিভাবে কৃতজ্ঞতা পূর্ব্বক আমাদের শীরোধার্য্য করা উচিত। যদি বুদ্ধির অগম্য বলিয়া কোন ধর্ম্ম কথা অগ্রাহ্য করিতে হয়, তবে ত্রিত্ব তথ্য কেন আর২ বহু গুরুতর কথার একবারে বিসর্জ্জন দিতে হইবেক। এই রূপ খ্রীষ্টীয় অবতারের কথার বিষয়ে বিবেচনা করা

আবশ্যক। উহাতে করিয়া নরকুলের যে অসাধারণ কল্যাণ হইয়াছে, তাহার প্রতি দৃষ্টি রাখিয়া উহা শীরোধার্য্য করিতে হইবেক, বুঝিতে পারিনা বলিয়া উহা অগ্রাহ্য করিতে হইবেক না। ফলতঃ খ্রীষ্টীয় অবতারের কথাও একদা অসম্ভব জ্ঞান করা উচিত হয় না। ঐ অবতারে পরমেশ্বরের স্বভাবের কোন ব্যত্যয় হওয়া দৃষ্ট হয় না, বরং ঐশ্বরিক ও মানুষিক প্রকৃতি স্ব২ প্রভাবে বিরাজমান থাকার উপলব্ধি হয়। কোন বিশেষ পরম ইষ্ট সাধনার্থ এরূপ অবতার ঘটনা কেন অসাধ্য জ্ঞান করিতে হইবেক? কেন পরমেশ্বর আপন মহিমা প্রকাশ জন্য এ প্রকার অদ্ভুত হিত কর্ম্ম করিতে অক্ষম হইবেন? আমাদের স্মরণ রাখা উচিত যে, খ্রীষ্টীয় অবতার ব্যাপারে পরমেশ্বরের পরাক্রম, জ্ঞান, দয়া, পবিত্রতা, ন্যায় ইত্যাদি গুণের বিশেষ পরিচিহ্ন পাওয়া যায়। উহা তাঁহার উপযুক্ত কর্ম্মই বলিতে হইবেক। এতদ্ভিন্ন খ্রীষ্টীয় ধর্ম্ম মতে যে এক পরমেশ্বর মাত্র বিশ্বাস করা যায়, ইহার আর এক নিদর্শন এই যে, তিনি আমাদের সকলের পিতা বলিয়া বিখ্যাত হন। তাঁহা কর্ত্তৃক তাবৎ মনুষ্য সৃষ্ট হওয়াতে আমরা পরস্পর ভ্রাতৃবর্গ হই। যদি একাতিরিক্ত পরমেশ্বর মানা যাইত, তবে বাইবেল গ্রন্থে সকল লোককে এক স্বর্গস্থ পিতার সন্তান বলিয়া বর্ণন করা হইত না।

খ্রীষ্ট ধর্ম্মে মনুষ্য সম্বন্ধে যে জ্ঞান প্রাপ্ত হওয়া যায়, তাহাও অত্যুৎকৃষ্ট এবং হিতকর। বাইবেল গ্রন্থে লেখে যে, মনুষ্য প্রথমে পরমেশ্বরের সাদৃশ্যে সৃষ্ট হইয়াছিলেন, পশ্চাৎ তাঁহার আজ্ঞা লঙ্ঘনে পতনাবস্থাপন্ন হন, ঐ পতনে মনুষ্যের স্বভাব সম্যক্ ভ্রষ্ট হইয়া যায়, এবং এই মতে পৃথিবীতে পাপ ও মৃত্যু প্রবেশ করে। ফলতঃ পতন দ্বারা মনুষ্যের মানসিক ও দৈহিক উভয় শক্তি একবারে খর্ব্ব হইয়া যায়, জ্ঞানের লোপ হয়, পাপে মতি জন্মে, পৃথিবীতে রোগ, শোক, দুঃখের সঞ্চার হয়। মনুষ্য পরমেশ্বরের অনুগ্রহের পাত্র আর না থাকিয়া তাঁহার নিগ্রহের পাত্র হইয়া পড়েন। ইহলোকে যে কেবল সুখে বঞ্চিত হন এমত নয়, পরলোকের সুখেও বঞ্চিত হইয়া পড়েন। এই দূরবস্থা হইতে আমাদিগকে উদ্ধার করণ জন্য খ্রীষ্টের অবতারের প্রয়োজন উপজাত হয়। সকল মানুষ পাপী হওয়াতে তাঁহারই পুণ্য বলে পাপের প্রায়শ্চিত্তের উপায় অবধারিত হয়। যাহা মনুষ্য নিজে সাধন করিতে অসমর্থ ছিলেন, তাহা খ্রীষ্ট কর্ত্তৃক সুচারুরূপে সাধিত হইয়াছে। তিনি আপন প্রাণ দান দ্বারা আমাদের পাপের ঋণ শোধ করিয়াছেন। তাঁহার শরণ লইলে তাঁহার অনুরোধে পরমেশ্বর আমাদের প্রতি পুনরায় অনুগ্রহান্বিত হইবেন। সুতরাং খ্রীষ্টীয় মতে স্পষ্ট প্রকাশ যে,

কোন ব্যক্তি আপন স্বকৃতিতে পুণ্যবান গণিত হই-
বেন না। যদিও তাবৎ খ্রীষ্টাশ্রিতের পুণ্যাচরণের
আবশ্যক করে, তথাপি তজ্জন্য তাঁহাদের পাপের
খণ্ডন হইবেক না, তাহা কেবল খ্রীষ্টে বিশ্বাস দ্বারা
তাঁহার পুণ্যের অনুরোধে তাঁহাদের প্রাপ্ত হওনের
সম্ভাবনা। সৎক্রিয়া খ্রীষ্টে বিশ্বাসের ফল, উহার
হেতু নহে, সেই মত পবিত্রতা তাঁহাতে বিশ্বাসের
লক্ষণ মাত্র হয়। যেমন খ্রীষ্টের দ্বারা আমরা পাপের
দণ্ড হইতে রক্ষা পাইয়াছি, তদ্রূপ সদাত্মা দ্বারা আমরা
খ্রীষ্ট ধর্ম্ম অবলম্বন ও পালন করণে সাহায্য প্রাপ্ত হইয়া
থাকি। তাঁহার দ্বারা আমরা অন্তশুর্দ্ধি প্রাপ্ত হই,
ধর্ম্মে আমাদের অনুরাগ জন্মে। পরিশেষে এস্থলে
বক্তব্য যে, খ্রীষ্টীয় মতে বাহ্যিক ক্রিয়া কলাপের বহু
বিধান নাই, কেবল দুইটি সংস্কার নির্দ্ধারিত হইয়াছে,
তাহা অকপট ভাবে গ্রহণ করিলে পরমেশ্বরের আশী-
র্ব্বাদ প্রাপ্ত হওয়া যায়। সেই রূপে ধর্ম্ম পুস্তক পাঠ,
প্রার্থনা, ভজনাদি দ্বারা খ্রীষ্টীয় লোকদের নিজ ধর্ম্ম
যাজনে ঔৎসুক্য উৎপাদিত হইয়া থাকে।

এক্ষণে ভরসা করি যে, অত্র স্থলে যে কয়েক
বিশ্বাস পদার্থের উল্লেখ করা গেল, তদ্দারা খ্রীষ্টীয় ধর্ম্ম
যে মনুষ্যের জন্যে সর্ব্বতোভাবে উপযুক্ত তাহা বিল-
ক্ষণ রূপে প্রতিপন্ন হইয়াছে। খ্রীষ্টীয় মতে যে পত-
নের কথা অবগত হওয়া যায়, তাহাতে মনুষ্যের

স্বাভাবিক পাপশীলতা প্রকাশ পায়, এবং তাঁহার পরিত্রাণের জন্য যে সকল উপায় অবধারিত হইয়াছে, তাহাও অতি উত্তম ও কর্ম্মণ্য এবং বিশ্বাসের যোগ্য বোধ হয়। যাহা মানুষ নিজ বলে সাধন করিতে অসমর্থ, তাহা পরমেশ্বর কৃপা পুরঃসর স্বয়ং সাধন করিয়া দিয়াছেন, তাহাতে তাঁহার দয়া ও ন্যায় সমভাবে প্রতিপন্ন হইয়াছে। খ্রীষ্ট মনুষ্যগণের পাপের প্রায়শ্চিত্ত সাধন করিয়া তাঁহাদিগকে পুনর্ব্বার পুণ্যাবস্থাতে স্থাপিত করণের উপায় সাধন করিয়াছেন। উক্ত অবস্থাতে থাকন জন্য মনুষ্যেরা দৈব সহায়তাও প্রাপ্ত হইয়া থাকেন। এই রূপে ধর্ম্মভ্রষ্টকে পুনরায় পরমেশ্বর ধর্ম্মে দৃঢ়মতি করিয়াছেন, ইহাতে কেহ যেন এমত বিতণ্ডা করত না কহেন যে, এক জনের পুণ্যে অপরের নিস্তার কি প্রকারে হইতে পারে। এ বিষয়ে লোকের মধ্যেই আমরা একটি উত্তম দৃষ্টান্ত দেখিতে পাই, উহার উল্লেখ মাত্রে উপরোক্ত আপত্তিটি একবারে খণ্ডিত হইবেক। যখন কোন ঋণী দরিদ্রতা প্রযুক্ত নিজ ঋণ পরিশোধ করিতে অশক্ত হন, তখন যদি জনৈক ভাগ্যবান ব্যক্তি ঐ ঋণীর পরিবর্ত্তে ঋণ শোধ করিয়া দেন, তবে ঐ দাতার ঐ কর্ম্ম উক্ত ঋণীর কর্ম্মের স্থলে কি পরিগণিত হয় না? হাঁ অবশ্যই হইয়া থাকে বলিতে হইবেক। তবে কেন পাপীর জন্য পরমেশ্বর যাহা নিজে সম্পাদন করাইয়াছেন, তাহা

শীরোধার্য্য না হইবেক। ফলতঃ এই রূপ একের ক্রিয়া অপরের কারণ সর্ব্বত্র গ্রাহ্য হইয়া থাকে। ন্যায় রক্ষা লইয়া বিষয়, যদি তাহার কোন ত্রুটি না হয়, তবে কোন আপত্তির স্থল থাকে না। প্রত্যুত যখন এমত ক্রিয়াতে ন্যায় দয়া উভয় ধর্ম্ম পালন হয়, তখন তাহা আরও গ্রহণীয় হইয়া উঠে। খ্রীষ্টের প্রতিনিধির কর্ম্মে প্রস্তাবিত ধর্ম্মদ্বয় পরমেশ্বরের পক্ষে সুন্দর প্রতিপালিত হইয়াছে। পরমেশ্বর উহার দ্বারা আপনাকে বিশেষমতে ন্যায়বান ও দয়ালু প্রতিপন্ন করিয়াছেন। অপিচ সদাত্মার সহায়তাকেও এক অসাধারণ হিতজনক ধর্ম্ম তথ্য কহিতে হইবেক। উহার অভাবে ধর্ম্ম নিষ্ঠার বহু সম্ভাবনা থাকে না। ধর্ম্ম মার্গে চলনার্থে এতদ্রূপ দৈব সাহায্যের কথা কুত্রাপি দৃষ্ট হয় না। পরিণামে বক্তব্য পরমেশ্বরের পিতৃভাব ও মনুষ্যগণের পরস্পর ভ্রাতৃভাব এই উভয় বিষয়ের উপদেশকে খ্রীস্টীয় মতের একটি ঔৎকর্ষ্যসূচক তথ্য বলিয়া মান্য করিতে হইবেক। এই তথ্য অনুসারে চলিলে জনসমাজের বিশেষ উপকার হয়। এইরূপ অপর অপর খ্রীষ্টীয় তথ্যের ভাবানুসন্ধানে খ্রীষ্টীয় ধর্ম্মের উৎকর্ষতা প্রকাশ পাইবেক। এমত হিতকর উৎকৃষ্ট২ উপদেশ কথা কেবল জ্ঞান ও করুণাসিন্ধু পরমেশ্বর হইতে নির্গত হওয়া সম্ভাব্য ও সাধ্য হয়, তাঁহা ভিন্ন আর কাহা হইতে নির্গত হইতে পারে না।

১৪ অধ্যায়।

### খ্রীষ্টীয় ধর্ম্মের নীতি শিক্ষার উৎকর্ষতা।

প্রায় তাবৎ ধর্ম্মোপদেশ দুই কাণ্ডে বিভক্ত হয়। বিশ্বাস কাণ্ড ও নীতিশিক্ষা কাণ্ড। প্রথম কাণ্ডে বিশ্বাস পদার্থ সকলের কথা থাকে, দ্বিতীয় কাণ্ডে কর্ত্তব্যাকর্ত্তব্যের বিষয় উল্লেখিত হয়। উভয় কাণ্ড হইতেই ধর্ম্মের পরীক্ষা করা যায়। যে মতে ভাল২ বিশ্বাস পদার্থের কথা ও ভাল২ নীতি শিক্ষা উপলব্ধ হয়, সেই মত ভাল প্রকাশ পায়। আর যে মতে মন্দ২ বিশ্বাস পদার্থের কথা ও মন্দ২ নীতি শিক্ষা দৃষ্ট হয়, সেই মত মন্দ বলিয়া প্রতিপন্ন হয়। অধিকন্তু যদি বিশ্বাস পদার্থ ও নীতি শিক্ষা উভয় কাণ্ডই এতদ্রূপ উৎকৃষ্ট প্রকাশ পায় যে তাহা মনুষ্যের বুদ্ধিতে উপদিষ্ট হওয়া কোন মতে সম্ভবে না, তবে তাহা পরমেশ্বরাদিষ্ট বলিয়া স্বীকার করিতে হয়। এই প্রকারে খ্রীষ্টীয় ধর্ম্মের অত্যুৎকৃষ্ট বিশ্বাসপদার্থোপদেশ ও তদনুরূপ নীতিশিক্ষা উভয় দ্বারা তাহার দৈবোৎপত্তির প্রমাণ প্রাপ্ত হওয়া যায়। পূর্ব্ব অধ্যায়ে বাইবেল গ্রন্থের বর্ণিত বিশ্বাস পদার্থাবলীর ঔৎকর্ষ্যের প্রস্তাব করা গিয়াছে। অত্র স্থলে তল্লিখিত নীতি শিক্ষাবলীর ঔৎকর্ষ্যের বিষয়ে বিচার করা যাইবেক। এই বিচার সম্পাদনার্থ বোধ করি বহু পরিশ্রমের আবশ্যক করিবে না। যে যেহেতু অবিদিত নহে যে,

খ্রীষ্টীয় ধর্ম্মের নীতি শিক্ষার উৎকৃষ্টতা অনেকেই একবারে স্বীকার করিয়া থাকেন। বলিতে কি, বিপক্ষ অবিশ্বাসীগণও উহার প্রসংশা করিতে ক্রুটি করেন না। কিন্তু যদিও বিচারের পক্ষে এ প্রকার প্রশংসা বাক্য লাভের কারণ বটে, তথাচ বাস্তবিক বিস্ময়ের বিষয় হইয়া উঠে। কেননা এই ব্যক্তিরাই খ্রীষ্টীয় ধর্ম্মের কোন২ বিশ্বাস পদার্থের প্রতি বহু বিরোধ করিয়া থাকেন, সুতরাং বলা যাইতে পারে যে, তাঁহারা এক মুখে খ্রীষ্টীয় ধর্ম্মের প্রশংসা ও অপর মুখে তাহার নিন্দা করেন। সে যাহা হউক, ঐ ব্যক্তিদের প্রশংসায় অথবা নিন্দায় উক্ত ধর্ম্মের কোন বাস্তবিক লাভ কিম্বা হানি জন্মে না। বোধ করি খ্রীষ্টীয় বিশ্বাস পদার্থ সম্বন্ধে এ পক্ষ কর্ত্তৃক যাহা লিখিত হইয়াছে, তাহাতে ইত্যাকার ব্যক্তিরা অবধান করিলে আপনাদের আপত্তির অমূলকতা জানিতে পারিবেন। আর যদিও তাঁহারা আপনাদের আপত্তির অমূলকতা জানিয়া তাহার পোষকতা করিতে ক্ষান্ত না হন, তথাচ তাঁহাদের জানা উচিত যে, যে স্থলে তাঁহারা খ্রীষ্টীয় ধর্ম্মের নীতি শিক্ষার উৎকৃষ্টতা স্বীকার করিয়া থাকেন, সেস্থলে উহাতে করিয়া তাঁহাদের উক্ত ধর্ম্মের দৈবোৎপত্তি এক প্রকার স্বীকার করা হয়। কারণ ইহা তাঁহাদের স্মরণে রাখা কর্ত্তব্য যে খ্রীষ্টীয় ধর্ম্মের প্রত্যেক প্রমাণই এমত বলবৎ যে তদ্দ্বারা স্বতন্ত্র মতে উহার

সত্যতা প্রতিপন্ন হইয়া থাকে, ও তজ্জন্য বহুরূপ প্রমা-ণের একত্র প্রয়োগের প্রয়োজন রাখে না। অতএব খ্রীষ্টীয় ধর্ম্মের বিশ্বাস পদার্থাবলীর অনাদর করিয়াও যদি কেহ খ্রীষ্টীয় নীতি শিক্ষাবলীর দৈবাদেশ স্বীকার করেন, তবে তাঁহাকে উক্ত ধর্ম্মের দৈবোৎপত্তি মানি-তে হইবেক। এক প্রমাণের দোষে অপর প্রমাণের ত্রুটি উপজাত হইতে পারে না। ফলতঃ খ্রীষ্টীয় ধর্ম্মের কোন প্রমাণেরই ত্রুটি নাই। লোকদের বুঝি-বার ত্রুটিতে অনর্থক আপত্যারোপ হইয়া থাকে। যেমন খ্রীষ্টীয় নীতি শিক্ষানিকরে খ্রীষ্টীয় ধর্ম্মের দৈবোৎপত্তির প্রমাণ পাওয়া যায়, তদ্রূপ বিনা পক্ষ-পাত ও স্থির চিত্তে উক্ত ধর্ম্মের বিশ্বাদ পদার্থ সকল বিবেচনা করিলে তদ্দ্বারা উহার দৈবোৎপত্তির সুন্দর প্রমাণ পাওয়া যায়।

খ্রীষ্টীয় নীতি শিক্ষাকাণ্ডে অন্তশুদ্ধির বিশেষ আদর করা হইয়াছে দৃষ্ট হয়। ইহা উহার উৎকৃষ্টতার একটি মুখ্য পরিচিহ্ন বলিতে হইবেক; কেননা অন্তশুদ্ধি বিনা মানুষের আচরণ প্রকৃত পক্ষে সাধু হওনের কোন সম্ভাবনা নাই। যেহেতুক অভিপ্রায়ই কার্য্যের আত্মা স্বরূপ। অভিপ্রায় দোষেই কর্ম্ম দুষ্ট হয়। যদ্রূপ লব-ণাক্ত জল কূপ হইতে মিষ্ট জল প্রাপ্তি অসম্ভাব্য, তদ্রূপ মন্দ অন্তঃকরণ হইতে সদভিপ্রায়ের উদ্ভব কখন প্রত্যাশা করা যাইতে পারে না, বরং তাহা হইতে

কেবল মন্দ অভিপ্রায়ই নির্গত হওয়ার সম্ভাবনা; সুতরাং এরূপ অবস্থাতে কোন ভাল কার্য্যের অপেক্ষা না করিয়া কেবল মন্দ কার্য্যেরই অপেক্ষা করা যাইতে পারে। তবে যে সদভিপ্রায়াভাবে এখন তখন কতিপয় কর্ম্ম সাধু কার্য্যের ন্যায় প্রতীয়মান হয়, তাহা বাস্তবিক সাধু নহে। তাহা মনুষ্যের সমক্ষে সাধু বলিয়া গণ্য হইলেও পরমেশ্বরের নিকটে সাধু বলিয়া ধর্ত্তব্য হইতে পারে না। ফলতঃ যদিও কোন২ স্থলে মন্দ অভিপ্রায়ে ভাল কর্ম্মের সঙ্ঘটন হইয়া উঠে, তথাচ এমত কার্য্যের মুল বিশুদ্ধ না হওয়াতে কি প্রকারে উহা তাঁহার গোচরে গ্রাহ্য হইতে পারে? সেই মত কোন কর্ম্মের ঔচিত্য জ্ঞান শূন্যে কেবল ভয় প্রযুক্ত উক্ত কার্য্য কর্ম্ম-চারী সম্পাদন করিলে বিশেষ প্রশংসার পাত্র হয়েন না। বস্তুতঃ খ্রীষ্টীয় নীতি শিক্ষামতে কুক্রিয়া কেন, কুকল্পনা মাত্র পাপ বলিয়া গণ্য হয়। ইহার হেতু এই যে, কুক-ল্পনা হইতেই কুক্রিয়া নির্গত হয়। আর অবিদিত নহে যে, কখন২ মনে কুকর্ম্মের সঙ্কল্প সত্ত্বেও কোন বিশেষ হেতু বশতঃ ঐ কর্ম্ম নিষ্পন্ন হইতে পায় না; যথা, শত্রুর বধেচ্ছা করিয়াও কোন ব্যক্তি কেবল বিচার দণ্ড ভয়ে তাহা হইতে নিবৃত্ত থাকিতে পারেন। এতাদৃশ ব্যক্তি যদিও লোকের মধ্যে দোষী গণিত হন না, তথাপি পরমেশ্বরের নিকটে অপরাধীর স্থলে ধৃত হইবেন ইহার সন্দেহ নাই। কারণ মনুষ্যের বিচারে কেবল

কৃত কর্ম্মেরই দণ্ড হইয়া থাকে, কিন্তু পরমেশ্বরের বিচারে কুকল্পনারও নিষ্কৃতি নাই। বোধ হয়, এই জন্যে আমাদের কৃত পাপ ত্রিবিধ বলিয়া পরিগণিত হইয়াছে। সকলেই অবগত আছেন যে, আমরা কায়মনোবাক্যে পাপ করিয়া থাকি। যাঁহারা বাইবেল গ্রন্থ পাঠ করিয়া থাকেন, তাঁহারা অবশ্য অবগত আছেন যে, উক্ত গ্রন্থে ইচ্ছাই কর্ম্মের স্থলে গণ্য হইয়া থাকে। ইহার এক উত্তম উদাহরণের স্থল স্বয়ং প্রভু যেশুর উপদেশে প্রাপ্ত হওয়া যায়; যথা, ব্যভিচার দোষের প্রতি কটাক্ষ করিয়া তিনি যে শিক্ষা দেন, তাহাতেই উক্ত উদাহরণ দৃষ্ট হয়। তিনি কহেন, যে কোন পুরুষ কাম ভাবে অপর স্ত্রীর উপর দৃষ্টিপাত করেন, ঐ ব্যক্তি বস্তুতঃ ব্যভিচার কর্ম্ম না করিলেও ব্যভিচার কর্ম্মের দোষের অপরাধী হন। আমরা এই কথার তাৎপর্য্য মতে অন্যান্য ইচ্ছাগত পাপের নিষেধ বুঝিতে বাধ্য হই। অতএব এমত যেন কেহ মনে না করেন, যে পর্য্যন্ত হস্ত পদাদির দ্বারা কোন গর্হিত ব্যাপার সম্পাদিত করা যায় না তাবৎ কোন দোষ নাই, এমত কুসংস্কার ভ্রম বহি নহে। ফলতঃ খ্রীষ্টীয় নীতি শিক্ষা মতে যেমত বাহ্যিক ক্রিয়া বিশুদ্ধ হওয়া আবশ্যক, সেই মত অন্তঃকরণও পবিত্র হওয়া আবশ্যক।

খ্রীষ্টীয় নীতি শিক্ষার মধ্যে আর এক সাধু কথা এই যে, উহাতে বিধি নিষেধ তাবৎ লোকের পক্ষে

সমভাবে অবধারিত হইয়াছে। যে কর্ম্ম দরিদ্রের সম্বন্ধে নিন্দনীয়, তাহা ধনীর সম্বন্ধেও নিন্দনীয় বলিয়া কথিত হইয়াছে। যে কার্য্য একবার গর্হিত তাহা সদাকালই গর্হিত। অতএব যে কর্ম্ম অসাধু তাহা অপর সাধু কর্ম্ম উপলক্ষে সম্পাদিত হইলেও দোষ রহিত নহে। এই বিষয়ে এতদ্দেশীয় ব্যক্তিদের মধ্যে বড় ভ্রম থাকার উপলব্ধি হয়। তাঁহাদের মধ্যে অনেকেরই এরূপ কুসংস্কার আছে যে, তাঁহারা বলেন যে, জীবন রক্ষার নিমিত্ত মিথ্যা কথা কহিলে পাপ হয় না, কিন্তু এতাদৃশ ভ্রান্তির কোন পোষকতা খ্রীষ্টীয় নীতি শিক্ষা হইতে পাওয়া যায় না। তাহাতে সত্যের নিত্যতার উপদেশ স্পষ্ট প্রতিপন্ন করে। দেশ কাল পাত্র প্রভেদে কোন তারতম্য হইতে দেয় না। আচারের ব্যবস্থা সর্ব্বত্র ও সদাকাল একই মত হওয়া বিহিত, ইহা হইলে ব্যবস্থাপকের প্রশংসা হয়। ইহার বিপর্য্যয় হইলে মানুষেরা তাঁহার প্রতি পক্ষপাত দোষ আরোপ করণে উদ্যত হইয়া থাকেন, একারণ পরমেশ্বরের প্রদত্ত ধর্ম্মে এপ্রকার দোষ থাকা একবারে অসম্ভাবিত বটে, উহা কেবল মনুষ্য কৃত ধর্ম্ম শাস্ত্রে থাকা সম্ভবে। পরমেশ্বরের সমক্ষে সত্যের সমাদর সদাকাল এক ভাবে হইয়া থাকে। তিনি এ বিষয়ে কোন ইতর বিশেষ করিতে পারেন না, যেহেতুক তাঁহাতে কোন পক্ষপাত নাই। তাঁহার কৃত বিধি ও নিষেধ সকলের

পক্ষেই একরূপ। যেমন পরমেশ্বর নিজে ন্যায়পর, তেমনি তাঁহার আদিষ্ট নীতি শাস্ত্রও ন্যায্য ও সঙ্গত হওয়া আবশ্যক। যেখানে এরূপ ন্যায়পরতা দৃষ্ট হয় না, সেখানেই দৈবাদেশের অভাব অনুমিত হইয়া থাকে। খ্রীষ্টীয় ধর্ম্মের নীতি শিক্ষাতে এপ্রকার বিধি নিষেধের ন্যায়পরতা স্পষ্ট প্রকাশ পায়। এজন্যে তাহার দৈবোৎপত্তির পরিচিহ্ন একবারে প্রতিপন্ন হয়। কেহ যদি এস্থলে এমন পূর্ব্বপক্ষ করেন যে, সকলের প্রতি সমান বিধি বিধান করা ন্যায্য ও সঙ্গত নহে। কারণ মূঢ় লোকেরা অবিজ্ঞতা প্রযুক্ত সদাচারে অশক্ত, এ বিধায় কোন কঠিন বিধান পালন করিতে সমর্থ নহেন। তবে কিঞ্চিৎ বিবেচনা করিলেই তাঁহার এই সংশয় অনায়াসে উচ্ছেদ হইতে পারে। সত্য বটে যে, খ্রীষ্টীয় ধর্ম্ম মতে আচরণ করা কঠিন, কিন্তু যখন স্মরণ করা যায় যে, তদর্থ দৈব সহায়তার অঙ্গীকার আছে, তখন উক্ত কঠিনতা হইতে কোন বিঘ্ন প্রাপ্ত হওয়ার প্রয়োজন নাই। মনুষ্য স্বীয় ক্ষমতায় খ্রীষ্টীয় নীতি শিক্ষানুসারে আচরণ করণে অক্ষম হইলেও পরমেশ্বরের আত্মার বলে তদ্রূপ আচরণ করিতে সক্ষম হইতে পারেন। ফলতঃ এই দৈব সাহায্য মূঢ় লোকদের জন্যে কেন, পণ্ডিত লোকদের জন্যেও আবশ্যক করে। অতএব বাইবেলের লিখিত পবিত্র আচরণের কঠিনতা হইতে

খ্রীষ্টীয় ধর্ম্মের বিরুদ্ধে আপত্তি আরোপ না করিয়া বরং তাঁহার গৌরব করাই উচিত। দৈব সহায়-তার উপদেশ অতি উপযুক্ত, উহার বিশেষ উল্লেখ খ্রীষ্টীয় ধর্ম্ম ব্যতিরেকে অন্য কোন মতে উপলক্ষিত হয় না।

এই প্রস্তাব সম্বন্ধে অবশিষ্ট বক্তব্য কথা এই যে, খ্রীষ্টীয় নীতি শিক্ষায় কর্ত্তব্যাকর্ত্তব্য বিষয়ে যে বিধি নিষেধ অর্পিত হইয়াছে, সে সমস্ত সহজে বোধগম্য। কখন কাহাকে তাহাদের দুরূহতার কারণ কোন ক্ষোভ প্রকাশ করিতে শুনা যায় নাই, তাহাদের পালন কঠিন এই বিষয়েই অসন্তুষ্টি প্রকাশ করিতে শ্রুত হওয়া গিয়াছে। কিন্তু সে আপত্তির উত্তর সম্প্রতি প্রদত্ত হওয়াতে পুনর্ব্বার তাহার উল্লেখের আবশ্যক নাই। আর যদিও খ্রীষ্টীয় নীতি শিক্ষা বুদ্ধির দুর্গম নহে, তথাচ তদ্বিরুদ্ধ কোন২ বিষয়ে বিধানাভাবের পক্ষে যে পূর্ব্বপক্ষ শ্রুত হওয়া যায়, তাহাও কোন মতে কর্ম্মণ্য নয়। কেননা কৃত্যাকৃত্যের পক্ষে মূল কথা সমস্ত উচ্চারিত হওয়াতে কোন কার্য্যের পক্ষে বিধানাভাব দৃষ্ট হয় না। মূল ব্যাপারের কথা আনু-সঙ্গিক ব্যাপারে সংলগ্ন করিলেই ইষ্টসিদ্ধি হইতে পারে। যথা, যাহা বাইবেল গ্রন্থে হত্যাসম্বন্ধে কথিত হইয়াছে, তাহা সমুদায় অনিষ্টকর কার্য্যের সম্বন্ধে খাটাইলে পৃথক্ বিধানের প্রয়োজন থাকে না। এইরূপ

সংক্ষেপ ব্যবস্থাকে মন্দ না বলিয়া শ্রেয়স্কর স্বীকার করা উচিত। কারণ ক্ষুদ্রং বিষয়ে বিধান বাহুল্যে কেবল গোলযোগের সম্ভাবনা। সহজেই এক বিধি অন্য বিধির বিপরীত জ্ঞান হইয়া পড়া বিচিত্র নহে। খ্রীষ্টীয় ধর্ম্ম সংক্রান্ত নীতি শিক্ষা বাস্তবিক দুই মুখ্য কথাতে বিভক্ত বলা যাইতে পারে। এই কথা দ্বয়েই তাবৎ কথার শেষ করা হইয়াছে। পরমেশ্বরের প্রতি প্রেম ও প্রতিবাসীর প্রতি সদ্ভাব, এই দুই উপদেশের অন্ত-র্গত সমুদায় মনুষ্যের কর্ত্তব্যাকর্ত্তব্য জানিতে হইবেক। মনুষ্যের পক্ষে এমত কোন কৃত্যাকৃত্য নাই, যাহা উক্ত দুই উপদেশে অবগত হওয়া যাইতে পারে না। আমা-দের কর্ত্তব্যাকর্ত্তব্য ত্রিবিধ হয়, ইহা সকলেই অবগত আছেন। প্রথমতঃ, পরমেশ্বরের সম্বন্ধে আমাদের তাবৎ কৃত্যাকৃত্যের ভিত্তিমূল তাঁহার প্রতি প্রেমেতে সংস্থিত হয়; দ্বিতীয়তঃ, প্রতিবাসীগণের সম্বন্ধে আমাদের তাবৎ কৃত্যাকৃত্যের ভিত্তিমূল তাঁহাদের প্রতি সদ্ভাবে সংস্থিত হয়; তৃতীয়তঃ, আমাদের নিজের সম্বন্ধে যে কিছু আমাদের কৃত্যাকৃত্য আছে, তাহা প্রতিবাসীর প্রতি প্রেমের বিধিরই অন্তর্গত বলা যায়। যেমন এক জন অন্য জনের প্রতি ব্যবহার করেন, তেমনি আমাদের আপনাদের প্রতি করা কর্ত্তব্য। এই জন্যে খ্রীষ্টীয় ধর্ম্ম গ্রন্থে কথিত হইয়াছে যে, পর-মেশ্বরের তাবৎ আজ্ঞা এই দুই মূল আজ্ঞার উপর

নির্ভর করে। ফলতঃ পুরাতন নিয়মের পুস্তকে পর-মেশ্বরের অনুজ্ঞায় মূশা যে দশ আজ্ঞা অর্পণ করিয়া-ছিলেন, তাহা এখনও খ্রীষ্টীয় মণ্ডলীতে পাঠ হইয়া থাকে। নূতন নিয়মের পুস্তকে প্রভু যেশু উক্ত দশ আজ্ঞা তাঁহার প্রদত্ত দুই আজ্ঞার অন্তঃগর্ত করত ব্যক্ত করিয়াছেন। অনভিজ্ঞ ব্যক্তির ভ্রান্তির নিরাসার্থ এই ব্যাখ্যার প্রয়োজন করিল, নতুবা এ স্থলে উহার উল্লে-খের আবশ্যক ছিল না। পুরাতন দশ আজ্ঞার তাৎ-পর্য্য নূতন দুই আজ্ঞার বিপর্য্যয় নহে, উভয়ের আর্গভ একই মাত্র জানিতে হইবেক।

---

## ১৫ অধ্যায়।

### খ্রীষ্টের চরিত্রের অপূর্ব্বতা।

খ্রীষ্টের অতি অপূর্ব্ব উৎকৃষ্ট চরিত্র হইতে খ্রীষ্টীয় ধর্ম্মের দৈবোৎপত্তির বিষয়ে যে প্রমাণ প্রাপ্ত হওয়া যায়, তাহার প্রসঙ্গ এই অধ্যায়ে করা যাইবেক। ইত্যাগ্রে খ্রীষ্ট যে পরমেশ্বরের প্রেরিত ধর্ম্মোপদেশক ছিলেন, তাহা অলৌকিক ক্রিয়া ও ভবিষ্যদ্বাণীর বিচারে প্রকাশ পাইয়াছে। এক্ষণে যে বিচার হইবে, তাহা হইতে কেবল যে তাঁহার দৈব নিয়োগ প্রতিপন্ন হইবেক এমত নয়; কিন্তু তিনি যে পরমেশ্বরের পুত্র ছিলেন, এবং মনুষ্যাবতার হইয়া মনুষ্যের পরিত্রাণের উপায়

সাধন করিয়াছিলেন, তাহাও প্রতিপন্ন হইবেক। কারণ খ্রীষ্টের চমৎকার পবিত্র চরিত্রের প্রস্তাবে অবশ্যই উক্ত মহৎ কার্য্যের উল্লেখ করিতে হইবেক। ঐ রূপ আ-শ্চর্য্য চরিত্র সামান্য লোকের হওয়া সম্ভাব্য নয়, তাহা কেবল ঐশ্বরীয় ব্যক্তির পক্ষে উপযুক্ত হয়। অবিদিত নহে যে, যে কোন ধর্ম্ম মত হয় না কেন, উহার সত্যতার স্থাপন প্রস্তাবিত ধর্ম্ম প্রচারকের চরিত্রের উপর অনেক নির্ভর করে। যদি উক্ত প্রচারকের চরিত্র ভাল হয়, তবে লোকে তাঁহার প্রকাশিত মতের আদর করিয়া থাকেন, মন্দ হইলে উহার নিন্দা করিয়া থাকেন। আর প্রায়ই দৃষ্ট হয়, সাধু উপদেশক কর্ত্তৃক সাধু মত প্রচা-রিত হয়, এবং অসাধু উপদেশক কর্ত্তৃক অসাধু মতের ঘোষণা হইয়া থাকে। অসাধু উপদেশক কর্ত্তৃক কোন সাধু মত স্থাপিত হওয়ার স্থল অতি বিরল। অতএব সত্য ধর্ম্মের প্রকাশ কেবল সাধু উপদেশক কর্ত্তৃক হওয়া সম্ভাব্য। খ্রীষ্টধর্ম্ম দৈবাদিষ্ট ধর্ম্ম। সুতরাং তাহার স্থাপন দৈব ব্যক্তি কর্ত্তৃক হওয়া আবশ্যক ছিল, এই জন্যেই খ্রীষ্টীয় ধর্ম্মের প্রকাশ প্রভু যেশু খ্রীষ্ট কর্ত্তৃক হইয়াছিল। ইহাতে কেহ যেন এমন মনে না করেন যে, এ কথা এ পক্ষের সংকল্পিত প্রস্তাবের এক মত বিপরীত হইতেছে। ফলতঃ খ্রীষ্টের দেব তুল্য আচার হইতে তাঁহার ধর্ম্মের দৈবোৎপত্তি সপ্রমাণ করাই ঐ প্রস্তাবের উদ্দেশ্য বলিয়া ব্যক্ত করতঃ পুনরায় খ্রীষ্টীয় ধর্ম্মের

দৈবভাব হইতে খ্রীষ্টের দৈবভাব প্রতিপন্ন করা এ পক্ষের অভিপ্রায় নহে। অবশ্য এ প্রকার তর্ককে চক্রগতির ন্যায় তর্ক বহি আর কিছু বলা যাইতে পারে না। কারণ, এ প্রকার তর্কে যাহা প্রমাণ করিতে হইবেক, তাহা স্বীকার করিয়া লওয়া বোধ হয়; কিন্তু অগ্রেই ব্যক্ত করিয়াছি যে, অত্র স্থলে এরূপ তর্ক সম্পাদন করা এ পক্ষের অভিপ্রায় নহে, কেবল খ্রীষ্টের চরিত্রের অপূর্ব্বতা হইতে তাঁহার ধর্ম্মের দৈবোৎপত্তি সপ্রমাণ করাই বক্ষ্যমাণ প্রস্তাবের উদ্দেশ্য। তথাচ পাঠকবর্গের স্মরণার্থ ব্যক্ত করা আবশ্যক যে, অন্য প্রকার প্রমাণটি পৃথক্ মতে সাধ্য। খ্রীষ্টীয় ধর্ম্মের দৈবোৎপত্তি হইতে খ্রীষ্টের দৈবোপদেশকত্ব সপ্রমাণ করার প্রথা প্রচলিত আছে, আর তাহা অসঙ্গত নহে, কেবল উভয় প্রমাণ একত্র প্রয়োগ করা বিহিত নহে, তাহাতে বিচারে দোষ পড়ে। এবং ঐরূপ তর্কই চক্রগতি তর্ক বলিয়া বিখ্যাত হয়।

খ্রীষ্টের সাধারণ চরিত্র অবগত হওনার্থ তিনি কি প্রকার সকলের সঙ্গে ব্যবহার করিতেন, তাহা স্মরণ মার্গে আনিতে হয়। তিনি শৈশবাবস্থাতে পিতামাতার বাধ্য ছিলেন, কখন তাঁহাদের সহিত কোন অনুপযুক্ত ব্যবহার করেন নাই, সর্ব্বদাই তাঁহাদিগকে সন্তুষ্ট রাখিতেন। তিনি জ্ঞাতি কুটুম্ব কি অপর লোকদের সঙ্গে কোন কলহ অথবা বিরোধ করিতেন

না, সকলের সহিত সদ্ভাবে বাস করিতেন। তাঁহার স্বভাব অতি নম্র ছিল। তাঁহার ধৈর্য্যের পরিসীমা ছিল না। তিনি ভরণ পোষণ জন্য নিজ হাতে শিল্প কর্ম্ম করিতেন। তিনি আশু ক্রোধী ছিলেন না। ক্রোধ কেন অন্য কোন নিকৃষ্ট প্রকৃতি তাঁহাতে প্রবল ছিল না। ফলতঃ তিনি জিতেন্দ্রিয় ছিলেন। কাহারো কখন মন্দ চেষ্টা না করিয়া সকলের হিতের চেষ্টা পাইতেন, তিনি ধর্ম্মানুষ্ঠানের ত্রুটি করিতেন না। তিনি সততঃ পরিচারকের কর্ম্মে প্রবৃত্ত থাকিলেও স্বীয় নিত্য নৈমিত্তিক কার্য্য অবহেলা করিতেন না। তিনি দরিদ্র বা ক্ষুদ্র ব্যক্তিদিগকে অবজ্ঞা করিতেন না। ঐ রূপ লোকেরা তাঁহাকে নিমন্ত্রণ করিলে উক্ত নিমন্ত্রণ অগ্রাহ্য করিতেন না। আর তাঁহাতে কোন অভিমান কি গর্ব্ব ছিল না। তিনি বন্ধুবান্ধবের সহিত শিষ্টাচারে তৎপর ছিলেন। তিনি অত্যন্ত হীনাবস্থাপন্ন হইলেও কখন কষ্ট কারণ কোন ক্ষোভ প্রকাশ করেন নাই। তিনি নির্লোভ ও একদা অস্বার্থপরায়ণ ছিলেন। তাঁহার শরীরে অধর্ম্মের লেশমাত্র ছিল না। তিনি যেমন মিষ্টভাষী ছিলেন, তেমনি দয়ার্দ্রচিত্ত ছিলেন। তিনি পরের দুঃখে দুঃখী ও পরের সুখে সুখী হইতেন। তাঁহাতে কোন বৈলক্ষণ্যভাব ছিল না।

ধর্ম্ম পরিচারকের কর্ম্ম সম্বন্ধেও খ্রীষ্টের চরিত্র

অপূর্ব্ব ছিল। তিনি পৃথিবীতে যে স্বল্পকাল উক্ত কর্ম্ম সাধন করিয়াছিলেন, তাহা বাইবেল গ্রন্থে বর্ণিত আছে। অবগত হওয়া যায় যে, ঐ তাবৎ কাল তিনি লোকদের পারমার্থিক ও দৈহিক মঙ্গল চেষ্টাতেই প্রবৃত্ত ছিলেন, নিয়ত গ্রামেং পর্য্যটন পূর্ব্বক তাঁহা-দিগকে ধর্ম্ম উপদেশ দিতেন, এবং তাঁহাদের রোগ পীড়ার শান্তি করিতেন। কে না তাঁহার বহুবিধ পর-হিতার্থজনক আশ্চর্য্য ক্রিয়ার কথা শুনিয়াছেন? আর ঐ সকলের সাধনে তিনি যে বহু ঘোর তাড়না প্রাপ্ত হন তাহাও অপ্রকাশ নাই। কিন্তু উপকার জন্য কৃতজ্ঞতা প্রকাশ করা দূরে থাকুক, তাঁহার স্বদেশীয় জনগণ তাঁহাকে অবশেষে বধ পর্য্যন্ত করায়; কিন্তু কিছুতে করিয়া তাঁহাকে ধর্ম্ম পরিচর্য্যার কর্ম্মে বিরত করিতে পারে নাই। তিনি কি ফিরূশী, কি সিদ্দুকী লোক সকলকেই যথোচিত ভর্ৎসনা করিয়া থাকিতেন। আর কপটীর কাপট্য বিরুদ্ধে সাহস পূর্ব্বক উপদেশ প্রচার করিয়াছিলেন। তথাচ তাঁহার ধর্ম্ম উপদেশের এরূপ প্রভাব ছিল যে, কখনং বিপক্ষগণ তাঁহার সাধুবাদ করিতে ক্রটি করেন নাই। অপিচ যদিও ধর্ম্ম কথার তর্কোপলক্ষে তিনি ভ্রান্তমতের দোষ দেখাইতে ভয় করেন নাই, তথাচ তিনি কাহারও প্রতি কখন নিষ্ঠুর অথবা অসভ্য ব্যবহার করেন নাই। উপরোক্ত খ্রীষ্টের চরিত্রের প্রতি প্রণিধান করিলে

অবশ্যই উপলব্ধি হইবেক যে, তাঁহার আচার ব্যবহার যে রূপ ছিল, তাহা কখন কোন মনুষ্যে দৃষ্ট হয় নাই, অথবা কোন মনুষ্যে দৃষ্ট হইবার সম্ভাবনা নাই। কারণ অতি ধার্ম্মিক মনুষ্যেরও ভ্রষ্ট স্বভাব একবারে এমত পরিণত হইয়া যায় না যে, ঐ ব্যক্তি একবারে সিদ্ধ পুরুষ হইতে পারেন। সুতরাং অত্যুৎকৃষ্ট মনুষ্যেও নানা দোষ প্রকাশ পাইয়া থাকে। কেবল যাঁহাতে কখন পাপাবেশ করে নাই, এবং যাঁহার স্বভাব প্রথমাবধি পরিশুদ্ধ ছিল, এমত ব্যক্তিতেই কোন দোষের পরিচিহ্ন পাওয়া যায় নাই। পুনশ্চ বিচার কালে খ্রীষ্টে পরম সহিষ্ণুতা গুণ উপলক্ষিত হয়, আর তাঁহার সাধারণ ক্ষমাশীলতার কথা কি বলিব? যেমত জীবদ্দশায়, তেমনি মৃত্যুকালেও ঐ গুণের নানা পরিচিহ্ন পাওয়া যায়। কে না জানেন যে, তিনি ক্রুশের উপরে নিজ হত্যাকারকগণের ক্ষমার নিমিত্ত পরমেশ্বরের নিকট প্রার্থনা করিয়া ছিলেন। ফলতঃ কি ধর্ম্ম পরিচর্য্যা কর্ম্মে, কি সাধারণ আচরণে খ্রীষ্টের ব্যাবহারে কোন ছিদ্র পাওয়া দূরে থাকুক, কেবল বিমলতা ও বিশুদ্ধতা বই আর কিছু দৃষ্ট হয় নাই। খ্রীষ্টের যে এরূপ অপূর্ব্ব চরিত্র ছিল, ইহার কারণ এই যে, তিনি স্বয়ং ঐশ্বরিক ব্যক্তি ছিলেন। তাঁহাতে তাবৎ দৈব গুণের পূর্ণ প্রভাব ছিল। খ্রীষ্টের ও অন্য ধর্ম্মোপদেশকের মধ্যে এইটি বিশেষ প্রভেদ

ছিল বলিতে হইবেক। ফলতঃ অন্য উপদেশকের কেন, খ্রীষ্টের প্রেরিতদের চরিত্রেও তাঁহার ন্যায় সদ্‌গুণাদি দৃষ্ট হয় না, ও কখন হইতেও পারিত না। উক্ত প্রেরিতগণ দৈবাদিষ্ট উপদেশক ছিলেন বটে, তথাচ তাঁহারা একবারে সিদ্ধ পুরুষ হইতে পারেন নাই। কে না অবগত আছেন যে, তাঁহাদের মধ্যে বহু দোষ ছিল, তাহার কারণ এই যে, যদিও তাঁহারা পরমেশ্বরের অনুগৃহীত লোক ছিলেন, তথাচ তাঁহাদের ভ্রষ্ট স্বভাবের সম্যক্ নিপাত হয় নাই। তাঁহারা অপর মনুষ্যের ন্যায় পাপে জাত হইয়াছিলেন, এবং অপর মনুষ্যের ন্যায় পরমেশ্বরের প্রসাদে ক্রমে২ বিশুদ্ধ ও পবিত্র হইয়াছিলেন। তাঁহাদের ধর্ম্ম জ্ঞান ও ধর্ম্মানুরাগ একদা সমুদ্ভূত হয় নাই। ক্রমে২ সম্বর্দ্ধিত হইয়াছিল। কিন্তু এরূপ কথা খ্রীষ্টের সম্বন্ধে কহিবার যো নাই। তিনি স্বয়ং ঐশ্বরিক ব্যক্তি হইয়া ঐশ্বরিক প্রভাবে মনুষ্য জন্ম গ্রহণ করেন তাঁহাতে একদা পাপাবেশ হয় নাই। বস্তুতঃ তাঁহার ক্রমে২ পরিশুদ্ধির প্রয়োজন ছিল না। প্রেরিতদের সম্বন্ধে যাহা লিপি বদ্ধ হইল, ইহাতে কেহ যেন এমত বোধ না করেন যে, তাঁহাদের মধ্যে এবং সাধারণ ধর্ম্মোপদেশকের মধ্যে কোন প্রভেদ নাই। এ পক্ষের মতে তদুভয়ের মধ্যে বিস্তর প্রভেদ আছে। প্রেরিতেরা খ্রীষ্টের ন্যায় দৈবাদিষ্ট ধর্ম্মোপদেশক ছিলেন, কিন্তু

কোন সাধারণ ধর্ম্মোপদেশক দৈবাদিষ্ট উপদেশক নহেন। এবম্বিধ উপদেশক পরমেশ্বর হইতে ক্ষমতা প্রাপ্ত হইয়া উপদেশ কর্ম্মে নিযুক্ত হন না, কিন্তু খ্রীষ্ট ও তাঁহার প্রেরিতগণ পরমেশ্বরের নিয়োগ মতে খ্রীষ্টীয় ধর্ম্ম প্রচারে প্রবৃত্ত হইয়াছিলেন। ফলতঃ যদিও এ বিষয়ে প্রেরিতগণ খ্রীষ্টের সমতুল্য ছিলেন না, যে হেতুক তাঁহারা খ্রীষ্টের ন্যায় ঐশ্বরিক ব্যক্তি ছিলেন না, তথাচ তাঁহারা সামান্য ধর্ম্মোপদেশক হইতে শ্রেষ্টতর ছিলেন। কারণ তাঁহাদের পক্ষে দৈবনিয়োগ ছিল কিন্তু তাবৎ সাধারণ উপদেশকের সম্বন্ধে তাহার অভাব ছিল। অতএব যদিও যেরূপ পরিশুদ্ধ অপূর্ব্ব চরিত্র খ্রীষ্টে সম্ভাবিত, তদ্রূপ উৎকৃষ্ট চরিত্রের অপেক্ষা প্রেরিতগণের মধ্যে করা যাইতে পারে না, তথাচ তাঁহাদের চরিত্র যে অপরাপর ধর্ম্মোপদেশকের চরিত্র অপেক্ষা উৎকৃষ্টতর হইয়াছিল, ইহার সন্দেহ নাই। পবিত্র আচার ঐশ্বরিক প্রভাবে হয়। যে উপদেশকে যে পরিমাণ ঐ প্রভাব, তাঁহার আচার সেই পরিমাণেই পবিত্র হওয়ার সম্ভাবনা। খ্রীষ্টে ঐশ্বরিক প্রভাব সম্পূর্ণ ছিল, এ জন্য তাঁহার আচরণের তুলনা কি অপর দৈবাদিষ্ট, কি সাধারণ ধর্ম্মোপদেশক কাহারো আচরণের সহিত করা বিধেয় নহে। এক্ষণে ভরসা করি যে, সকলেই স্বীকার করিবেন, খ্রীষ্টীয় ধর্ম্ম পরমেশ্বরের প্রদত্ত না হইলে,

উহা কখনই ঐশ্বরিক ব্যক্তি দ্বারা প্রকাশিত হইত না। প্রভু যেশু খ্রীষ্টের চরিত্রে উত্তম জানা যায় যে, তিনি ঐশ্বরিক ব্যক্তি ছিলেন। সুতরাং তাঁহা দ্বারা যে ধর্ম্ম সংস্থাপিত হইয়াছে, তাহা অবশ্যই দৈব মত হইবেক। নতুবা পরমেশ্বর তাহার প্রকাশ এরূপ অদ্ভুত ভাবে কখন সম্পাদন করিতেন না। আর ইহাও পাঠক বর্গের স্মরণে রাখা উচিত যে, ঐশ্বরিক উপদেশকের ন্যূন ব্যক্তির দ্বারা এমত মত প্রকাশিত হওনের সম্ভাবনাভাব।

---

১৬ অধ্যায়।

সাদৃশ্য সিদ্ধ প্রমাণ।

খ্রীষ্টীয় ধর্ম্মে কতকগুলি দুরূহ নিগূঢ় তথ্য আছে, তদুপলক্ষে অবিশ্বাসী বিপক্ষগণ উহার প্রতি দোষারোপ করিয়া থাকেন। আর বলেন যে, এমত ধর্ম্ম কখন দৈবাদিষ্ট হইতে পারে না, কিন্তু এতাদৃশ আপত্তি প্রকাশে তাঁহারা কেবল আপনাদের অবিজ্ঞতা প্রকাশ করেন। ফলতঃ আপত্তির বিষয় তাঁহারা তলিয়া বুঝিলে কদাপি বিরোধী হইতেন না। যেহেতুক তাঁহাদের জানা উচিত যে, খ্রীষ্টীয় ধর্ম্মের যে কোন২ উপদেশ কথা সহজে বোধগম্য হয় না, ইহার মূল কারণই মানুষিক বুদ্ধির স্বল্পতা। সুতরাং তজ্জন্য ধর্ম্মের দোষ দেওয়া কর্ত্তব্য হয় না; বরং তাহাতে

করিয়া যে ধর্ম্মের একটি সুলক্ষণ প্রাপ্ত হওয়া যায় ইহা স্বীকার করা উচিত। কারণ দুরূহ ধর্ম্ম তথ্য সকল পরমেশ্বরের গৌরবের হানি না করিয়া, বরং তাঁহার মহিমা প্রকাশ করে। যদি পরমেশ্বরের জগতসংসারে কোন অদ্ভুত দুরূহ কার্য্য দৃষ্টে কোন বিঘ্ন জন্মে না, তবে তাঁহার প্রদত্ত ধর্ম্মে কোন অদ্ভুত দুরূহ কথা দৃষ্টে কেন বিঘ্ন পাওয়া যাইবেক? যাঁহারা ভাক্ত মত প্রচার করেন, তাঁহারাই যত্ন পান যে, উহাতে যেন কোন দুরূহ, দুর্গম কথা না থাকে; কেননা তাঁহাদের মনে ভয় থাকে, পাছে ঐ প্রকার কথাতে লোকের বিরক্তি জন্মে। কিন্তু সত্য মতের পক্ষে তদনুরূপ কোন আশঙ্কার প্রয়োজন করে না। যেহেতুক লোকের মনোরঞ্জন উহার উদ্দেশ্য নহে। বস্তুতঃ নিগূঢ় তথ্য প্রকাশ সংগোপন করা কেবল মিথ্যা ধর্ম্মের পক্ষে সম্ভাব্য, কিন্তু সত্যধর্ম্মের পক্ষে নিষ্প্রয়োজনীয়। সুতরাং খ্রীষ্টীয় ধর্ম্মের নিগূঢ় কথা সমূহে উহার সত্যতার এক পরিচিহ্ন উপলক্ষিত হইয়া থাকে। আর জগত-সংসারে পরমেশ্বরের যেরূপ কার্য্য তদনুরূপ কার্য্য তাঁহার ধর্ম্মে থাকা সঙ্গত বটে। তন্নিমিত্ত কোন বিরোধ করা উচিত হয় না।

এবম্বিধ প্রমাণকেই সাদৃশ্যাসিদ্ধ প্রমাণ কহা যায়। আর এই প্রমাণ আন্তরিক প্রমাণের অন্তর্গত বলিয়া গণ্য হয়, কারণ ইহা ধর্ম্মের স্বরূপ হইতে উদ্ধৃত হয়।

বস্তুতঃ সাদৃশ্যসিদ্ধ প্রমাণ খ্রীষ্টীয় বিশ্বাস পদার্থ উপ-জাত প্রমাণ হইতে ভিন্ন নহে, কেবল প্রয়োগে ভিন্ন প্রতীয়মান হয়। আর সাদৃশ্যসিদ্ধ প্রমাণে কোন ধর্ম্ম মত স্থাপিত হয় না। তদ্দ্বারা কেবল উহার বিরুদ্ধ আপত্তি আরোপিত হইলে তাহার খণ্ডন করা যাইতে পারে। বিচারের পূর্ব্বেই প্রস্তাবিত প্রমাণের অভিধেয়ের ব্যাখ্যা করা উচিত হয়, বক্ষ্যমাণ প্রমাণকে সাদৃশ্যসিদ্ধ প্রমাণ বলার কারণ এই যে, ইহা সাদৃশ্য হইতে উপ-জাত হয়। জগৎ-সংসারে চলিত নিয়মের সাদৃশ্য নিয়ম ধর্ম্মে দৃষ্ট হওয়াতে ঐ বিষয় লইয়া আপত্তি করিতে হইলে, উভয়ের সম্বন্ধে আপত্তি করিতে হয়। কিন্তু যখন কেহ এ বিষয় লইয়া জগৎ-সংসারের পক্ষে কোন্ আপত্তি করেন না, তখন তাহা লইয়া কেবল ধর্ম্মের পক্ষে আপত্তি করা কখন সঙ্গত হইতে পারে না। এক্ষণে জিজ্ঞাসা করি, জগৎ-সংসারে আমাদের বুদ্ধির অগম্য কোন২ ব্যাপার দৃষ্টে কেহ কি কখন পর-মেশ্বরের তদুপরি আধিপত্য অস্বীকার করিয়াছেন? না, কখনই করেন নাই। তবে কেন খ্রীষ্টীয় ধর্ম্মে কোন দুরূহ তথ্য দৃষ্টে তাহার দৈবোৎপত্তি অস্বীকার করা যাইবেক? এই রূপ তর্কই সাদৃশ্যগত তর্ক বলিয়া বিখ্যাত হয়, এবং পণ্ডিতেরা তৎ সংক্রান্ত প্রমাণই সাদৃশ্যসিদ্ধ প্রমাণ স্থলে গণ্য করেন। তথাচ যে অবিশ্বাসীগণ জগৎ-সংসারের পক্ষে কোন আপত্তি

না করিয়া ধর্ম্মের সম্বন্ধেই কেবল আপত্তি করিয়া থাকেন, তাহাতে তাঁহাদের ধর্ম্মের প্রতি বিদ্বেষ মাত্র প্রকাশ পায়। সে যাহা হউক, এরূপ অন্যায্য আচরণ দ্বারা তাঁহারা সাদৃশ্যজাত প্রমাণ নিরর্থক করিতে পারেন না। যে পর্য্যন্ত তাঁহারা পরমেশ্বরের অস্তিত্ব এবং জগদুপরি কর্ত্তৃত্ব অস্বীকার না করেন, তাবৎ তাঁহাদিগকে স্বীকার করিতে হইবেক যে, সাদৃশ্যসিদ্ধ প্রমাণ দ্বারা খ্রীষ্টীয় ধর্ম্মের বিরুদ্ধে যেং অকর্ম্মণ্য আপত্তি দর্শিত হইয়া থাকে, তাহা সম্যক্ রূপে খণ্ডিত হয়। কেবল নাস্তিকেরা ঐ প্রমাণ অগ্রাহ্য করিলে করিতে পারেন, কিন্তু তাহাতে কোন হানি নাই। অবিদিত নহে যে, খ্রীষ্টীয় ধর্ম্মের প্রমাণের বিচার ঐরূপ ব্যক্তিদের সঙ্গে কোন মতেই হইবার যো নাই। যাঁহারা পরমেশ্বরকেই মানেন না, তাঁহাদিগকে কিরূপে ধর্ম্মশাস্ত্র মানিবার নিমিত্তে অনুরোধ করা যাইতে পারে? ইত্যাকার ব্যক্তিরা সাদৃশ্য সিদ্ধ প্রমাণ কেন, তাবৎ ধর্ম্ম মত স্থাপনার্থ প্রমাণই অগ্রাহ্য করিয়া থাকেন। যাঁহাদের মতে পরমেশ্বর নাই, তাঁহাদের মতে ধর্ম্মও নাই, সুতরাং তৎ সংক্রান্ত কোন প্রমাণও নাই। নাস্তিকদের সঙ্গে বিচার করিতে হইলে প্রথমে তাঁহাদিগের সহিত আস্তিকতার বিচার করিতে হই-বেক। যখন তাঁহারা পরমেশ্বরের অস্তিত্ব এবং তাঁহার জগদুপরি আধিপত্য স্বীকার করিতে সংশয় প্রকাশে

বিরত হন, তখনি তাঁহাদের সঙ্গে খ্রীষ্টীয় ধর্ম্ম ও তাহার প্রমাণ বিষয়ে বিচার করা যাইতে পারে। উহার পূর্ব্বে উক্ত বিচার একদা দুঃসাধ্য, এই কথাটি আমাদের নিয়ত মনে রাখা কর্ত্তব্য, নতুবা নাস্তিকদের সঙ্গে বৃথা বিচারের ক্লেশকর পণ্ডশ্রমে পতিত হইবার সম্ভাবনা থাকে। এই জন্যে দৃষ্ট হয় যে, খ্রীষ্টীয় প্রমাণ সম্বন্ধে যাবদীয় বিচার আস্তিকগণের সহিতই হইয়া থাকে, কদাচ কোন খ্রীষ্টীয় পণ্ডিতকে নাস্তিকগণের সহিত ঐ বিচার করিতে দেখা যায় না। যদি কখন ঐরূপ ব্যক্তি-দের সঙ্গে বিচার করিতে হয়, তবে পরমেশ্বরের অস্তিত্ব ও জগদুপরি আধিপত্যের বিষয়ে বিচার আরম্ভ করা বিহিত, পশ্চাৎ খ্রীষ্টীয় ধর্ম্ম প্রমাণের বিচারে প্রবৃত্ত হওয়া কর্ত্তব্য। যাঁহারা নাস্তিকদিগের সঙ্গে বিচার করণে একদা বিরত থাকিতে চাহেন না, তাঁহাদের জন্যে এই পরামর্শ বাক্য লিপিবদ্ধ করা গেল, এতদ্রূপ আচরণে কোন বৃথা পরিশ্রমের সম্ভাবনা থাকে না, যেহেতুক নাস্তিকদিগের সহিত এ পক্ষের বিচার কর-ণের অভিপ্রায় নাই, এ নিমিত্তে উক্ত আনুসঙ্গিক প্রস্তাব সম্বন্ধে এস্থলে কোন বিচার করা যায় নাই।

ভরসা করি যে, সাদৃশ্যসিদ্ধ প্রমাণের ভাব উপ-রোক্ত ব্যাখ্যায় স্পষ্ট প্রকাশ পাইয়াছে, তথাচ বোধ করি যে, কয়েকটি উদাহরণের স্থল প্রদর্শিত হইলে উহার ভাব আরও দৃঢ়মত হৃদয়ঙ্গম হইতে পারে।

বিশেষতঃ যখন দেখা যায় যে, এই প্রমাণের সচরাচর আলোচনা হয় না, তখন যাহাতে তাহার তাৎপর্য্য সহজে বোধগম্য হইতে পারে, তাহাই করা আবশ্যক। অতএব অন্য কোন বিষয়ের উদাহরণ না দেখাইয়া, কেবল অবিশ্বাসীরা খ্রীষ্টীয় ধর্ম্মের বিরুদ্ধে যে২ কথা লইয়া সামান্যতঃ বিরোধ করিয়া থাকেন, তাহার উল্লেখে প্রবৃত্ত হইলাম। সকলেই অবগত থাকা সম্ভব যে, কখন২ খ্রীষ্টীয় ধর্ম্মের বিপক্ষে এই দোষ আরোপিত হইতে শুনা যায় যে, উহাতে এক জনের পাপের ফল অন্যকে ভোগ করিতে হয়,এমত উপদেশ আছে। যথা, পিতা মাতার দোষে সন্তানগণকে দণ্ড ভোগ করিতে হয়। উক্ত আপত্তি জগৎ-সংসারের নিয়মের বিরুদ্ধেও উত্তম রূপে খাটে। কাহার অগোচর আছে যে, পিতামাতার অপরিমিত ব্যবহার জনিত বহু রোগ সন্তানের অধিকার করিয়া থাকেন? কিন্তু এরূপ ঘটনার প্রতি যখন কেহ দোষ আরোপ করেন না, তখন তদনুরূপ ধর্ম্ম কথাতেও কোন দোষারোপ করা বিধেয় হয় না। উভয় স্থলে মনুষ্যদের উচিত যে, নম্রতাপূর্ব্বক যাহা পরমেশ্বর বিধান করিয়াছেন, তাহা তাঁহারা শীরোধার্য্য করিয়া লন। সেই মতে পাপের সত্ত্বা বিষয়েও যে আপত্তি হইয়া থাকে, তাহার খণ্ডন করা যায়। যদি পরমেশ্বরের কর্ত্তৃত্বাধীন জগৎ-সংসারে বিষ থাকা সম্ভবে, তবে ধর্ম্মক্ষেত্রে পাপ থাকা কেন না

সম্ভাবিত হইবেক? বিষ বস্তুতঃ মন্দ পদার্থ হইলেও, তাহা কখন২ ঔষধি স্বরূপে ব্যবহৃত হইয়া থাকে, তদ্রূপ পাপেও মঙ্গল সম্পাদিত হইয়াছে, তাহাতে করিয়া পরমেশ্বরের মহিমা অতিরিক্ত ভাবে প্রকাশ পাইয়াছে। কিন্তু যে কথা লইয়া খ্রীষ্টীয় ধর্ম্মের বিপক্ষে বহুতর বিসম্বাদ হইয়া থাকে, তাহা মধ্যস্থ দ্বারা পরিত্রাণ সাধন বিষয়ক হয়। এ প্রকার ব্যবস্থা অতি অন্যায্য বলিয়া কথিত হইয়া থাকে। ফলতঃ তদনুরূপ ব্যাপারের ভূরি২ স্থল এই পরিদৃশ্যমান অবনীমণ্ডলে উপলক্ষিত হয়, সে সমস্তের এখানে উল্লেখ করার প্রয়োজন নাই। কেবল এক দুইটি প্রসিদ্ধ দৃষ্টান্তের উল্লেখেই ইষ্ট সিদ্ধি হইবেক। শিশুদের জন্ম ও রক্ষণ বীক্ষণ পিতা মাতার দ্বারা হইয়া থাকে। সূর্য্যের প্রভায় ও আকাশের বারি বর্ষণে ফল মূল তাবৎ উদ্ভিজ্জ দ্রব্যের উদ্ভব ও পুষ্টি হইয়া থাকে। যদি ঐহিকে অন্যের সহায়তা এতাদৃশ কর্ম্মণ্য ও ফলদায়ক হয়, তবে কেন পারমার্থিকে পরের সহায়তা অগ্রাহ্য হইবেক? নিন্দার বিষয় হইলে তাহা উভয় স্থলেই নিন্দার বিষয় হয়, এক স্থলে তাহার আদর করতঃ অন্য স্থলে তাহার অনাদর কর্ত্তব্য নহে।

পূর্ব্বেই কথিত হইয়াছে যে, সাদৃশ্যসিদ্ধ প্রমাণের প্রয়োগ কেবল কোন মতের বিরুদ্ধে আরোপিত আপত্তির খণ্ডন জন্য হইয়া থাকে, তাহার স্থাপনার্থ উহার প্রয়োগ হয় না। যখন খ্রীষ্টীয় ধর্ম্মের বিষয়ে

ঐ প্রমাণ প্রয়োগ হয়, তখন তাহার ফলাফল ঐরূপ বুঝিতে হইবেক। সাদৃশ্যজাত প্রমাণ আন্তরিক প্রমাণ সমূহের মধ্যগত হইলেও অপর কোন আন্তরিক প্রমাণের ফল জন্মায় না; অপর তাবৎ আন্তরিক প্রমাণ দ্বারা খ্রীষ্টীয় ধর্ম্ম স্থাপন করা যায়, সাদৃশ্যজাত প্রমাণ দ্বারা কেবল তদ্বিপরীত আপত্তি সকলের খণ্ডন হইয়া থাকে। আপত্তি খণ্ডন ও ধর্ম্ম স্থাপন উভয়ই প্রয়োজনীয়। একের কর্ম্ম অপর দ্বারা সুসাধ্য নহে। বস্তুতঃ ভূমি পরিষ্কৃত হইলে অট্টালিকা নির্ম্মিত হইতে পারে, কোন উৎপাতপরে ভোগ করিতে হয় না। যদি ভূমিতে বন জঙ্গল থাকিয়া যায়, তবে তদুপরি গৃহ নির্ম্মাণ উত্তম রূপে করা দূরে থাকুক, ভাল রূপে সুত্রপাতের অথবা ভিত্তিমূলের সম্ভাবনা থাকে না, সেইরূপ সাদৃশ্যসিদ্ধ প্রমাণ দ্বারা খ্রীষ্টীয় মতের বিরুদ্ধে যে কোন আপত্তি আরোপিত হইয়া থাকে, তাহা খণ্ডন করিলে পরে উক্ত মত সুচারু রূপে সংস্থাপিত করা সহজ হয়, নতুবা পূর্ব্বপক্ষ রাখিয়া গেলে অপর প্রমাণ প্রয়োগের বিঘ্ন জন্মাইতে পারে। সকলেই অবগত আছেন যে, ভিত্তিমূল শক্ত হইলে তদুপরি ঘর শক্ত করিয়া নির্ম্মাণ করা যায়, আর ভিত্তিমূল না কাঁদিয়া কেহ গৃহ নির্ম্মাণ করিয়া থাকেন না। যদি তদ্বিপরীত আচরণ করা যায়, তবে কোন মতেই কৃতকার্য্য হইতে পারা যায় না। অতএব কেহ যেন মনে না করেন যে, সাদৃশ্য

সিদ্ধ প্রমাণ প্রয়োগ না করিয়াও খ্রীষ্টীয় ধর্ম্ম সুন্দর রূপে সংস্থাপন করণে যত্নশীল হওয়া যাইতে পারে।

---

১৭ অধ্যায়।

আনুভাবিক প্রমাণ।

খ্রীষ্টীয় ধর্ম্মের আন্তরিক প্রমাণ উহার স্বরূপ হইতে সমুদ্ভূত হয়, তাহা বাইবেল গ্রন্থের উপযুক্ততা এবং উহার সদুপদেশ ও সদভিপ্রায় হইতে উদ্ধৃত করা যায়। আনুভাবিক প্রমাণকেও প্রকারান্তরে আন্তরিক প্রমাণ কহা যাইতে পারে। উহার দ্বারা লোকের মনে খ্রীষ্টীয় ধর্ম্মের উৎকৃষ্টতা অনুভূত হইয়া থাকে, এজন্য উহা আনুভাবিক সঙ্গায় বিখ্যাত হইয়াছে। উহাকে প্রকারান্তরে আন্তরিক প্রমাণ বলা যায়, যে হেতুক আমাদের অন্তঃকরণই উহার স্থান। অন্তরে পরীক্ষা করিয়া খ্রীষ্টীয় ধর্ম্মের প্রভাব অনুমিত হয়। যাবৎ পরীক্ষা না করা যায়, তাবৎ উহার অভাব থাকে। পরীক্ষাসহ উক্ত অনুভব উপজাত হয়, সুতরাং আনুভাবিক প্রমাণের কথা কেবল খ্রীষ্টাশ্রিত ব্যক্তিগণের সম্বন্ধে কথিত হইতে পারে, উহা অবিশ্বাসীগণের পক্ষে কথিত হইতে পারে না। কারণ যাঁহারা খ্রীষ্টীয় ধর্ম্ম সেবন করেন নাই, তাঁহারা কি প্রকার উহার প্রভাব অন্তরে জানিতে ক্ষমবান হইতে পারেন? কেবল যাঁহারা উক্ত ধর্ম্ম সেবন করিয়াছেন, তাঁহাদেরই অন্তরে

উহার উৎকৃষ্টতার অনুভব হইবার সম্ভাবনা। যেমন ঔষধি সেবন না করিয়া কেহ তাহার ফল জানিতে পারেন না, তেমনি কেহ খ্রীষ্টীয় ধর্ম্মে বিশ্বাস করত তদনুসারে না চলিলে তাহার ফল অবগত হইতে পারেন না। কি পণ্ডিত, কি অপণ্ডিত তাবৎ খ্রীষ্টীয় লোক আনুভাবিক প্রমাণের অধিকারী বটেন। অন্তঃকরণ বিশুদ্ধ ও মন সরল থাকিলেই উহাতে কোন ব্যক্তিকে বঞ্চিত হইতে হয় না; কিন্তু যদিও যাবদীয় খ্রীষ্টে বিশ্বাসকারী ব্যক্তির উক্ত প্রমাণে অধিকার আছে, তথাচ উহা সাধারণ লোকের নিমিত্তেই অধিক উপযুক্ত হয়। কারণ উহার বিচারে কোন পাণ্ডিত্যের আবশ্যকতা নাই। যেমন ভাল লেখা পড়া না জানিলে কোন২ বাহ্যিক প্রমাণের বহু প্রসঙ্গ বুঝিবার ক্ষমতা হয় না, তদ্রূপ আনুভাবিক প্রমাণ পরিগ্রহ করণ জন্য বিদ্যার প্রয়োজন করে না, বিদ্যা বিনা উহা সুন্দর বোধগম্য হইয়া থাকে। ফলতঃ সরলমনা ও মৃদু স্বভাব ব্যক্তিরাই উহা অধিক পরিগ্রহ করিতে সক্ষম হয়েন। প্রত্যুত যাঁহারা বিদ্বাবান, কিন্তু কোমলান্তঃকরণ নহেন, তাঁহারা আনুভাবিক প্রমাণের মর্ম্ম বিশেষ রূপে জানিতে পারেন না। ইহার কারণ এই যে, জ্ঞানের অভিমানে ভক্তি রসের অভাব জন্মে, ইহা কোন আশ্চর্য্যের বিষয় নহে। মনোবৃত্তি ও হৃদয়বৃত্তি এক নহে। জ্ঞানের সম্পর্ক মনোবৃত্তির সঙ্গে হয়, কিন্তু

ভক্তি ভাবের সম্পর্ক হৃদয় বৃত্তির সহিত হয়। এই নিমিত্তে জ্ঞানী হইলেই যে ভক্ত হওয়া যায় এমত নহে, বরং বহু স্থলে জ্ঞান সত্ত্বেও ভক্তির ত্রুটি দৃষ্ট হয়। সেই মত বহু স্থলে ভক্তি সত্ত্বেও জ্ঞানের অভাব উপলক্ষিত হইয়া থাকে। সে যাহা হউক, পরমেশ্বর যে অনুকম্পা পুরঃসর আনুভাবিক প্রমাণের উপায় করিয়া দিয়াছেন, তাহাতে আমাদের পরম উপকার হইয়াছে। কেননা অবিদিত নহে যে, পৃথিবীর অধিকাংশ লোকই অপণ্ডিত, এজন্যে তাঁহারা খ্রীষ্টীয় ধর্ম্মের অপরাপর প্রমাণ সমস্ত ভাল রূপে পরিগ্রহ করণে ক্ষমবান নহেন। ইত্যাকার ব্যক্তিদের পক্ষে আনুমাণিক প্রমাণ নিতান্ত প্রয়োজনীয়। উহার দ্বারা তাঁহারা অনায়াসে খ্রীষ্টীয় ধর্ম্মের প্রভাব জানিতে পারেন।

পরীক্ষা দ্বারা জ্ঞান অর্জ্জন করা মনুষ্যদের মধ্যে একটি প্রসিদ্ধ উপায় স্বরূপ বিখ্যাত আছে। অনেক বিষয়ের যথার্থতা আমরা উক্ত উপায় দ্বারা অবগত হইয়া থাকি। তবে কেন উহার প্রয়োগ ধর্ম্ম বিষয়ে নিষিদ্ধ হইবেক? যখন কোন নূতন যন্ত্রী নির্ম্মিত হয়, তখন আমরা পরীক্ষা যোত্রে উহার কর্ম্মণ্যতা জানিয়া থাকি, তদ্রূপ যখন কোন চিকিৎসক নূতন ঔষধির কথা প্রকাশ করেন, তখনও আমরা সেবন-দ্বারা পরীক্ষা করিয়া উহার প্রভাব অনুভব করি। রোগ ভাল হইলে উক্ত ঔষধির সাধুবাদ

করিতে ত্রুটি করি না, তাহার বিপর্য্যয় হইলে উহা অকর্ম্মণ্য বলিয়া অগ্রাহ্য করিয়া থাকি। তদনুরূপ খ্রীষ্টীয় ধর্ম্মের পরীক্ষা আনুভাবিক প্রমাণ দ্বারা হইয়া থাকে, উহার অবলম্বনে আমাদের যে উপকার দর্শে, তদ্দৃষ্টেই উহা ঐশ্বরিক বলিয়া মান্যমান করিতে হয়। কিন্তু ঐ অবলম্বন প্রকৃত পক্ষে না হইলে ধর্ম্মের উৎকৃষ্টতার পরিবোধের কোন সম্ভাবনা নাই, ইহা বিচিত্র নহে, কারণ ঔষধি প্রকৃতরূপে সেবন না করিলে কোন ব্যক্তি তদ্দারা উপকৃত হইতে পারেন না, তাহার যথার্থ গুণ জানিতে হইলে যথা বিধি পরীক্ষার প্রয়োজন করে। আনুভাবিক প্রমাণ কেন, খ্রীষ্টীয় ধর্ম্মের অন্যং প্রমাণও পরিগ্রহ করণে কেবল সত্য খ্রীষ্টাশ্রিত ব্যক্তিরা সমর্থ হন, কপট ভাক্ত খ্রীষ্টীয়ানদের পক্ষে ঐ পরিগ্রহ একবারে দুষ্কর ও কঠিন হইয়া পড়ে। যদিও নামধারী বিদ্যাবান খ্রীষ্টীয় ব্যক্তিরা বাহ্যিক প্রমাণ সংক্রান্ত প্রস্তাবের তর্কে তৎপর হইতে পারেন, তথাচ তাঁহাদিগেতে ভক্তি-ভাবের অভাব থাকিলে খ্রীষ্টীয় ধর্ম্মে তাঁহাদের দৃঢ় মতি হওয়া সম্ভব নয়। প্রকৃত পরমার্থ জ্ঞানের জন্যে ভক্তির বিশেষ আবশ্যক করে।

খ্রীষ্টীয় ধর্ম্মের উপযুক্ততার বিষয়ে প্রস্তাব করণ কালীন ব্যক্ত করা হইয়াছে যে, বাইবেল গ্রন্থে মনুষ্যকে পাপরূপ রোগে রোগগ্রস্ত বলিয়া বর্ণিত করিয়াছে।

ঐ রোগ হইতে উদ্ধার করণ জন্য খ্রীষ্ট অবতীর্ণ হন। তাঁহার অবতারে উহার সম্যক্ প্রতিকার হইয়াছে। খ্রীষ্টের মরণে মানুষ পাপের দণ্ড হইতে যে কেবল মুক্ত হইয়াছেন তাহা নয়, পাপের অধীনতা হইতেও মুক্ত হইয়াছেন। বাইবেল গ্রন্থের এই লিখন যে সত্য ইহার পরীক্ষা আমরা অনায়াসে করিতে পারি। মনুষ্য যে পাপে জাত ইহার পরিচিহ্ন আমরা অজ্ঞান শিশুর ব্যবহারেও জানিতে পারি। জ্ঞানোদয়ের পূর্ব্বে তাহাতে ভ্রষ্টস্বভাবের লক্ষণ দৃষ্ট হয়। এই রূপেই আদ্য পাপের পরিচয় পাওয়া যায়। পরে যখন শিশু বয়ঃপ্রাপ্ত হন, তখন স্বয়ং কৃত পাপের আরম্ভ হয়। উভয় রূপ পাপই খ্রীষ্টে বিশ্বাস করিলে তাঁহার পুণ্য বলে ক্ষমা হইয়া থাকে। পাপী খ্রীষ্টের পুণ্যে পুণ্য-বান গণিত হইলে পর, তাঁহার অন্তরে সদাত্মার প্রভাব থাকাতে তিনি দিনে২ বিশুদ্ধমতি ও পবিত্র হইতে থাকেন। এই রূপে যেজন পূর্ব্বে পরমেশ্বরের ক্রোধের পাত্র ছিলেন, এক্ষণে তাঁহার অনুগ্রহের পাত্র হয়েন, এবং অবশেষে মহা বিচারের পর গৌরবাকৃত শরীরে স্বর্গ ধামে গমনের উপযুক্ত পাত্র হইবেন। ইহাকেই মোক্ষ পদ প্রাপ্তি বলে। সেইরূপে খ্রীষ্টীয় ধর্ম্মে মনুষ্যের কেবল পারমার্থিক রোগ থাকা অব-গত হওয়া যায় এমত নয়, তাহাতে ঐ রোগের যে মহৎ ঔষধি প্রস্তুত আছে, তাহারও সন্ধান প্রাপ্ত

হওয়া যায়। আর উক্ত রোগের আরোগ্যের নিমিত্ত লিখিত উক্ত ঔষধি সেবন করণের আদেশ পাওয়া যায়। পুনশ্চ উহা কিরূপে সেবন করিতে হয়, তাহারও ব্যবস্থা অর্পিত হইয়াছে। খ্রীষ্ট পাপরূপ পীড়ার চিকিৎসক। তাঁহার মৃত্যু উহার প্রতিকার। পরামনন পূর্ব্বক তাঁহাতে বিশ্বাস দ্বারা ঐ প্রতিকার অবলম্বন করা হয়। রোগ, চিকিৎসক চিকিৎসা এ সকল বিষয়েরই পরীক্ষা করা যাইতে পারে, আর এই পরীক্ষা অনেকেই করিয়া উপকৃত হইয়াছেন জানা যায়। অতএব যে কেহ আনুভাবিক প্রমাণ যোত্রে খ্রীষ্টীয় ধর্ম্মের দৈবোৎপত্তি জানিতে চাহেন, তাঁহার উচিত যে আপনার সম্বন্ধে উক্ত পরীক্ষা যথা বিধি সমাধা করেন, তাহা হইলেই ইষ্টসিদ্ধি হইবেক। প্রথমতঃ তিনি অন্তর্ম্মালিন্য ও পাপাসক্তি ও পাপাচরণ দ্বারা স্বীয় পারমার্থিক পীড়া নির্ণয় করণ পূর্ব্বক খ্রীষ্টে বিশ্বাস করুন। তাহা করিলে অবশ্য জানিতে পারিবেন, তাঁহার ঐ রোগ ভাল হইয়াছে, তাঁহার মনে পাপের প্রভুত্ব অথবা তাহার দণ্ড ভয় আর থাকিবেক না। খ্রীষ্টের অনুরোধে তাঁহার পাপ ক্ষমা হওয়াতে সততই তাঁহার অন্তরে শান্তি ও হর্ষ থাকিবেক। দুষ্কর্ম্মে মতি না হইয়া পারমার্থিক বিষয়ে মতি জন্মিবেক। এই সকল স্বাস্থ্যসূচক লক্ষণ দ্বারা তিনি যে পাপ রোগ হইতে সুস্থ হইয়াছেন, ইহা প্রকাশ পাইবেক। যদিও খ্রীষ্টীয় মতে কেহ একবারে

পৃথিবীতে সিদ্ধ হইতে সক্ষম হয়েন না, তথাচ যথার্থ খ্রীষ্টাশ্রিত ব্যক্তি এক প্রকার আপনাকে জীবন-মুক্তের ন্যায় জানিতে সক্ষম হন। তাঁহাতে ক্রমে২ পাপের প্রভাব খর্ব্ব হইয়া যায়। তিনি যে স্বর্গের রাজ্যের অধিকারী ইহার প্রমাণ আপন অন্তরাত্মা দ্বারা পাইতে থাকেন।

যদি কেহ বলেন যে, যেমন পীড়ার উপশম জন্য একাধিক উত্তম ঔষধি থাকা অসম্ভব নহে, তেমনি মনুষ্যের পারমার্থিক পীড়া দূর করণ জন্য খ্রীষ্টীয় ধর্ম্ম ভিন্ন অপর উপায় থাকনের অসম্ভাবনা নাই, ফলতঃ অপর ধর্ম্মেও মনুষ্যের পরিত্রাণ সাধন হইতে পারে, তবে উক্ত আপত্তির উত্তর এই যে, পরীক্ষা করিয়া দেখ, তাহা হইলে জানিতে পারিবে। অপর কোন ধর্ম্মে আমাদের অবস্থার প্রকৃত ভাব বর্ণিত হয় নাই, সুতরাং তদুন্নতির সদুপায়ও অবধারিত হয় নাই। অপর ধর্ম্মে যে মনুষ্যের পারমার্থিক রোগের শান্তি হয় না, তাহা ভূরি২ লোকের অবস্থা দৃষ্টে উপলব্ধ হইতে পারে। তাঁহাদের মনের গতি ও আচরণের দ্বারা জানা যায় যে, তাঁহারা এখন পর্য্যন্ত পাপরূপ রোগে পীড়িত আছেন, তাঁহাদের মধ্যে এখন পর্য্যন্ত পাপের দণ্ডের ভয় আছে, তাঁহারা এখন পর্য্যন্ত স্থির জানেন না যে, পরকালে তাঁহাদের কি গতি হইবেক; কিন্তু যথার্থ বিশ্বাসকারী খ্রীষ্টীয় লোকদের এ প্রকার

দুরবস্থা নহে। তাঁহারা যে পরিত্রাণের পথে চলিলে অবশেষে অনন্ত সুখ প্রাপ্ত হইবেন, এমত দৃঢ় প্রত্যাশা রাখেন। বস্তুতঃ যখন অপর ধর্ম্ম সেবনে প্রতিকার হয় না, কিন্তু খ্রীষ্টীয় ধর্ম্ম সেবনে প্রতিকার হয়, ইহা পরীক্ষা দ্বারা নির্দ্ধারিত করার প্রস্তাব হইতেছে, তখন এ বিষয়ে আর অধিক তর্কের প্রয়োজন করে না। যে ধর্ম্ম সেবনে মানুষ উপকৃত হইবেক, তাহাই শ্রেষ্ঠ বলিয়া স্বীকার করিতে হইবেক। যখন কোন অন্ধ ব্যক্তি কোন বিশেষ ঔষধিদ্বারা পুনঃ দৃষ্টি প্রাপ্ত হন, তখন তাহাতে করিয়া তিনি কি উক্ত ঔষধির উৎকৃষ্টতা জানিতে পারেন না? হাঁ অবশ্যই জানিতে পারেন। তাঁহার আরোগ্যের সম্বন্ধে আর তর্ক বিতর্ক করিবার প্রয়োজন থাকে না।

---

১৮ অধ্যায়।

হিন্দুধর্ম্মের পরীক্ষা।

খ্রীষ্টীয় ধর্ম্মের পরীক্ষা যে২ প্রমাণ দ্বারা করা হইয়াছে, তদ্দ্বারা তাবৎ ধর্ম্মেরই পরীক্ষা করা যাইতে পারে। এক্ষণে উক্ত প্রমাণাবলী হিন্দুধর্ম্মের প্রতি প্রয়োগ করা এ পক্ষের মতে বিধেয় বোধ হওয়াতে তৎ প্রস্তাবে প্রবৃত্ত হওয়া গেল। যদি ঐ ধর্ম্ম দৈবা-দিষ্ট হয়, তবে অবশ্যই উহা পরীক্ষা উত্তীর্ণ হইবেক,

না হইলে প্রকাশ পাইবেক যে, উহা কেবল মনুষ্যের কল্পিত মত, পরমেশ্বরের প্রদত্ত নহে। এই স্থলে এই প্রস্তাবটি করা উচিত, কারণ কেহ২ এমত মনে করিলে করিতে পারেন যে, যদ্রূপ খ্রীষ্টীয় ধর্ম্ম সপ্রমাণ করা হইয়াছে, তদ্রূপ হিন্দুধর্ম্মও সপ্রমাণ করা যাইতে পারে, সুতরাং খ্রীষ্টীয় ধর্ম্মের ন্যায় হিন্দুধর্ম্মও পূজনীয়। যদিও এ প্রকার তর্ক একদা শ্রবণের যোগ্য নহে, কেননা উহাতে করিয়া একাতিরিক্ত দৈবাদিষ্ট ধর্ম্ম থাকা স্বীকার করা হয়, তথাচ আপত্তিকারদের মুখ রুদ্ধ করণার্থ হিন্দুধর্ম্মের পরীক্ষা করা আবশ্যক বোধ করিতে হইবেক। যখন তাঁহারা দেখিবেন যে, খ্রীষ্টীয় ধর্ম্মের প্রতি যে সমস্ত প্রমাণ প্রয়োগ করা গিয়াছে, তাহার কোন প্রমাণই সুন্দর রূপে হিন্দুধর্ম্মের প্রতি খাটে না, তখন তাঁহাদিগকে অগত্যা স্বীকার করিতে হইবেক যে, উক্ত ধর্ম্ম মত দৈবাদিষ্ট নহে, উহা কেবল মনুষ্যের কৃত মত। পরমেশ্বরের প্রদত্ত মত হইলে, উহা অবশ্যই খ্রীষ্টীয় ধর্ম্মের ন্যায় অনায়াসে প্রমাণ পরীক্ষা উত্তীর্ণ হইতে পারিত। তাহাতে অক্ষমতা প্রকাশ হওয়াতেই উহা যে দৈবাদিষ্ট নয়, বরং অলীক, তাহা স্পষ্ট জানা যায়। আর হিন্দুধর্ম্ম যে খ্রীষ্টীয় ধর্ম্মের ন্যায় প্রমাণ পরীক্ষায় স্থিরতর থাকিতে অক্ষম ইহা বিস্ময়ের বিষয় নহে। ফলতঃ উভয় মতই দৈবাদিষ্ট মত বলিয়া কখন বিশ্বাস করা যাইতে পারে

না। যেমন পরমেশ্বর এক, তেমনি তাঁহা কর্ত্তৃক একই ধর্ম্ম মত অর্পিত হওয়ার সম্ভাবনা, একথা গ্রন্থারম্ভেই প্রকাশ করা হইয়াছে, অত্র স্থলে তাহার পুনরুক্তির প্রয়োজন নাই। বক্ষ্যমাণ বিচারে হিন্দুধর্ম্মের পরীক্ষা দুই প্রকারে করা হইবেক। প্রথমে উহার সম্বন্ধে বাহ্যিক প্রমাণ প্রয়োগ করা যাইবেক, পরে আন্তরিক প্রমাণের যোজনা করা যাইবেক। পাঠক-বর্গের অনায়াসে স্মরণ হইবেক যে, এই রূপে খ্রীষ্টীয় ধর্ম্মের পরীক্ষা করা গিয়াছিল। উভয় ধর্ম্মের এক প্রকার বিচার হওয়াই কর্ত্তব্য, নতুবা ঐ বিচারের সম্বন্ধে আপত্তি ও সংশয়ের স্থল রহিবেক। এতদ্ভিন্ন প্রথমে বাহ্যিক প্রমাণ, পরে আন্তরিক প্রমাণ প্রয়োগ করার প্রথাটি বিচার সম্পাদনের পক্ষেও উত্তম বটে; কেননা উহাতে করিয়া কোন গোলযোগ হওনের স-ম্ভাবনা নাই। কোন ধর্ম্মের স্বরূপের বিচারের পূর্ব্বে তৎ সংক্রান্ত গ্রন্থ যে সত্য এবং উহা যে পরমেশ্বরের আদেশে প্রকাশিত হইয়াছে, ইহা জানা আবশ্যক।

বাহ্যিক প্রমাণ প্রসঙ্গে ধর্ম্ম গ্রন্থের অকৃত্রিমতা, অবি-কলতা, বিশ্বাস্যতা ইত্যাদি বিষয়ের বিচার আদৌ হইয়া থাকে। অতএব এ স্থলেও তদনুরূপ বিচার করা বিহিত। কিন্তু উক্ত বিচারের প্রারম্ভেই স্থির করা আবশ্যক কোন্ গ্রন্থকে হিন্দুধর্ম্ম-গ্রন্থ বলিয়া গণ্য করিতে হইবেক। কারণ অবিদিত নহে যে, যদ্রূপ বাইবেল নামক এক-

খানি গ্রন্থ মাত্র খ্রীষ্টীয় ধর্ম্ম-গ্রন্থ রূপে বিখ্যাত, তদ্রূপ হিন্দুধর্ম্ম গ্রন্থের কথা বলা যাইতে পারে না। উক্ত ধর্ম্ম সম্বন্ধে নানা গ্রন্থ ধর্ম্ম-গ্রন্থ বলিয়া মানিত হয়। সাধারণ মতে হিন্দুধর্ম্ম গ্রন্থ ত্রিবিধ বলিয়া ধার্য্য করা হইয়াছে। উহাদের নাম বেদ, পুরাণ ও দর্শন শাস্ত্র। কে না জানেন যে, বেদ চতুষ্টয়, অষ্টাদশ পুরাণ ও ষড় দর্শন হিন্দু পণ্ডিত লোকেরা দৈবাদিষ্ট গ্রন্থ বলিয়া প্রচার করিয়া থাকেন? এবং হিন্দু মণ্ডলীতে সকলেই উহাদের তদনুরূপ আদর করিয়া থাকেন? তবে এই সকল গ্রন্থ সম্বন্ধেই অকৃত্রিমতা ও অবিকলতা এবং বিশ্বাস্যতার বিচার করিতে হইবেক। এই বিচারের মুখ্য কথা এই যে, গ্রন্থকারদের নাম, ধাম ও রচনার সময় বিষয়ে কোন সংশয় না থাকে। কিন্তু অবিদিত নহে যে, বেদ, পুরাণ ও ষড় দর্শন এ তাবতের সম্বন্ধে উক্ত সকল বিষয়ের সম্যক্ নিশ্চিত জ্ঞান প্রাপ্তির কোন উপায় নাই। এই মাত্র অবগত হওয়া যায় যে, প্রথমে বেদ, পরে ষড় দর্শন, শেষে পুরাণ রচিত হয়। সমুদায় লেখকদের নাম, ধাম অথবা রচনার কাল সুন্দর মতে নির্ণিত হয় নাই। আর উহাদের মধ্যে যদিও কতিপয় গ্রন্থের বিষয়ে উক্ত বৃত্তান্তের কিঞ্চিৎ জ্ঞান প্রাপ্ত হওয়া যায়, তথাপি উহাদের লেখন সকল যে অবিকল রক্ষিত হইয়াছে, তাহার কোন পরিচিহ্ন নাই, বরং তাহাদের অবস্থার যে পরিবর্ত্তন হইয়াছে, এমত সন্দেহ উপজাত হয়।

ইহাও অবিদিত নহে যে, হিন্দু ধর্ম্ম-গ্রন্থ সকলের কোন প্রকৃত অনুবাদ হয় নাই, সুতরাং তৎ সূত্রে দেশ দেশান্তরে তাহাদের প্রচলন হইয়াছিল, এমত বলা যাইতে পারে না। এজন্যে উহাদের অকৃত্রিমতা ও অবিকলতার এক বিশেষ প্রমাণ দুর্লভ হইয়াছে। কেবল এ বিষয়ে কেন, উক্ত গ্রন্থ সকলের বিশ্বাস্যতার বিষয়েও প্রমাণাভাব উপলক্ষিত হয়; সুতরাং তল্লেখিত ঘটনা সমস্ত যথার্থতঃ হইয়াছিল কি না, ইহা নিশ্চয় জানা যায় না, বরং তাহাদের সত্যতার পক্ষে মনে সংশয়ই সমুদ্ভূত হইয়া থাকে। কারণ যে স্থলে সন্দেহ থাকে, সেখানে কদাচ বিশ্বাস জন্মে না, তথাচ যদি হিন্দু ধর্ম্ম গ্রন্থকর্ত্তাদের চরিত্র উত্তম রূপে জানা যাইতে পারিত, তাহা হইলে তাঁহাদের লেখন বিশ্বাস যোগ্য কি না, ইহা স্থির করার কিছু উপায় থাকিত, কিন্তু সে বিষয়ের কোন বিশেষ পরিচিহ্ন না দৃষ্ট হওয়াতে, লেখকগণের কথাতে আস্থা করিবার একদা যো নাই। এতদ্ভিন্ন দেখা যায় যে, তাঁহাদের অথবা তাঁহাদের লেখন সম্বন্ধে অপর২ গ্রন্থকারেরাও কোন সাক্ষ্যতা দেন নাই, বরং কেহ২ হিন্দু-ধর্ম্ম গ্রন্থ লেখকদের পক্ষে যাহা আপন গ্রন্থে লিপিবদ্ধ করিয়াছেন, তাহাতে করিয়া উক্ত ধর্ম্ম গ্রন্থ লিখিত কোন২ ব্যাপারের অলীকতা প্রকাশ পায়। অপিচ তাহাদের মধ্যে এক লিখিত কথার সঙ্গে অন্য লিখিত কথার অনৈক্য দৃষ্ট হয়।

এ প্রকার বিরুদ্ধ বাক্য সত্ত্বে উক্ত গ্রন্থ সকলে কখনই লোকদের বিশ্বাস হওয়া সম্ভাব্য নহে।

যেমন ধর্ম্ম গ্রন্থের অকৃত্রিমতা ও অবিকলতা এবং বিশ্বাস্যতার বিষয়ে, তেমনি অলৌকিক ক্রিয়া এবং ভবিষ্যদ্বাণীর বিষয়েও হিন্দু ধর্ম্ম মত সম্বন্ধে প্রমাণের খর্ব্বতা দৃষ্ট হয়। যদিও উক্ত ধর্ম্ম মতাবলম্বীরা কহিয়া থাকেন যে, তাঁহাদের ধর্ম্ম গ্রন্থে বহু অলৌকিক ক্রিয়ার কথা লেখা আছে, তথাচ ঐ সকলের ঘটনার পক্ষে কোন তুষ্টিকর প্রমাণ প্রাপ্ত হওয়া যায় না। বিশেষতঃ উহাদের সম্পাদন যে কোন অসাধারণ হিত সাধনার্থ হইয়াছিল, তাহাও প্রকাশ পায় না। যদি উহাদের ঘটনা দ্বারা হিন্দু ধর্ম্ম স্থাপনের কথা ব্যক্ত থাকিত, তাহা হইলেও লোকদের বিশ্বাস জন্মাইবার স্থল থাকিত; কিন্তু হিন্দু ধর্ম্ম গ্রন্থে উহাদের সম্বন্ধে এমত কোন কথা লিখিত থাকা জানা যায় না, বরং ধর্ম্ম স্থাপিত হইলে পর উহাদের ঘটনা হওয়ার কথা শ্রুত হওয়া যায়, সেই রূপ হিন্দু ধর্ম্ম পোষকতার জন্য ভবিষ্যদ্বাণী হইতেও কোন গুরুতর প্রমাণ পাওয়া যায় না। ফলতঃ হিন্দু ধর্ম্ম সংক্রান্ত গ্রন্থে কোন প্রকৃত ভবিষ্যৎ কথার উল্লেখই উপলক্ষিত হয় না। যে কতিপয় কথা ভবিষ্যদ্বাণী বলিয়া লিখিত আছে, তাহার মধ্যে কোন কথা স্পষ্টভাবে লিখিত হয় নাই, এবং পশ্চাৎ ঘটনার দ্বারা সত্য থাকা প্রকাশ পায় নাই, বরং কোনং

স্থলে লেখার বিপর্য্যয় ঘটাতে মিথ্যা প্রকাশ পাইয়াছে; যথা, অবিদিত নহে যে, হিন্দু ধর্ম্ম গ্রন্থে লেখে যে ভারতবর্ষে ম্লেচ্ছগণের আগমন হইলে, তাহার দুরবস্থা হইবেক। কিন্তু প্রকৃত পক্ষে দৃষ্ট হয় যে, তাঁহাদের আগমনেতে করিয়া উক্ত দেশের অবস্থার বিপুল উন্নতি হইয়াছে। সকলেই অবগত আছেন যে, এতদ্দেশের বর্ত্তমান রাজপুরুষেরা ম্লেচ্ছ সংজ্ঞায় বিখ্যাত হন, এবং তাঁহাদের সুশাসনে লোকে ধনে প্রাণে বহু সুখে কাল যাপন করিতেছেন; সুতরাং তাঁহাদের রাজত্ব কোন ক্ষোভের বিষয় না হইয়া বরং পরম আহ্লাদের বিষয় হয়। এই প্রকারে যে ঘটনাকে দুর্ভাগ্যের বিষয় বলিয়া ব্যক্ত করা হইয়াছিল, তাহাকে সৌভাগ্যেরই বিষয় বলিতে হইবেক। অপিচ হিন্দু শাস্ত্রে বর্ত্তমান কালকে কলিকাল বলিয়া ব্যাখ্যা করাতে উহা অতি হেয় করিয়া ব্যক্ত করা হইয়াছে, কিন্তু প্রকৃত পক্ষে উপলব্ধি হয় যে, এক্ষণে অত্র দেশে যেরূপ জ্ঞান, ধর্ম্ম ও সভ্যতার প্রাদুর্ভাব হইতেছে, সে রূপ পূর্ব্বে কখনই দৃষ্ট হয় নাই। আর যদ্রূপ অলৌকিক ক্রিয়া সম্বন্ধে বলা গিয়াছে, তদ্রূপ ভবিষ্যদ্বাণী সম্বন্ধেও কহা যাইতে পারে, অর্থাৎ কোন হিন্দু ধর্ম্ম গ্রন্থে ধর্ম্ম স্থাপন জন্য ভবিষ্যদ্বাণী কথনের কথা নাই।

এ যাবৎ হিন্দু ধর্ম্মের সম্বন্ধে যে প্রমাণ পরীক্ষা

করা গেল, তাহাতে কেবল বাহ্যিক প্রমাণের প্রস্তাব করা হইল। এক্ষণে আন্তরিক প্রমাণের প্রয়োগ আবশ্যক। বোধ করি যদ্রূপ বাহ্যিক প্রমাণ প্রয়োগে হতাশ হওয়া গিয়াছে, তদ্রূপ আন্তরিক প্রমাণ প্রয়োগেও হতাশ হওয়ার সম্ভাবনা। পাঠকগণের স্মরণে থাকিবেক যে, আন্তরিক প্রমাণ ধর্ম্মের স্বরূপ হইতে উদ্ধৃত হয়, সুতরাং উহার পরিচয় কেবল ধর্ম্ম গ্রন্থের লিখিত বিশ্বাস পদার্থ ও নীতি শিক্ষা হইতে পাওয়া যায়। এই দুই বিষয়ের উৎকৃষ্টতা ও অপকৃষ্টতা দ্বারা ধর্ম্মের উৎকৃষ্টতা ও অপকৃষ্টতা নির্ণিত হইতে পারে। যদি হিন্দু ধর্ম্মের বিশ্বাস পদার্থ ও নীতি শিক্ষা পরমেশ্বরের উপযুক্ত হয়, তবে উক্ত ধর্ম্ম দৈবাদিষ্ট বলিয়া মানিতে হইবেক; কিন্তু যদি উহাতে কেবল সামান্য জ্ঞান বুদ্ধি ও পবিত্রতার পরিচিহ্ন পাওয়া যায়, তবে উহা মনুষ্যের কল্পিত মত বলিয়া বোধ করিতে হইবেক। ধর্ম্ম তথ্য সকলের মধ্যে পরমেশ্বরের প্রকৃতি ও গুণ বিষয়ক উপদেশ এবং মনুষ্যের অবস্থা বিষয়ক উপদেশ মুখ্য ধর্ম্মতথ্য বলিয়া পরিগণিত হয়। হিন্দু ধর্ম্মে এই দুই বিষয় সম্বন্ধে যে উপদেশাদি উপলব্ধ হয়, তাহা সম্যক উৎকৃষ্ট হওয়া দূরে থাকুক, দোষাশ্রিত হওয়া প্রকাশ পায়। কে না জানেন যে, সাকার ভাবে পরমেশ্বরের উপসনার পক্ষে হিন্দু ধর্ম্মে অনেক অসাধু কথা আছে, এবং তাহাতে

করিয়া উপাসকদের বহু অনিষ্ট হইবার সম্ভাবনা দেখা-যায়; কিন্তু যদিও পরমেশ্বরের সম্বন্ধে কোন২ ভাল কথার উপলব্ধি হয়, তথাপি মনুষ্য সম্বন্ধে প্রায়ই তাবৎ কথা অপ্রকৃষ্ট এবং অহিতকর বলিয়া স্বীকার করিতে হইবেক। সে সকলের উল্লেখ এস্থলে সুকর নহে। উদাহরণ স্বরূপে কেবল একটি তাদৃশ কথার উল্লেখ করা আবশ্যক। উহা দ্বারাই হিন্দু ধর্ম্ম সংক্রান্ত তথ্য সকলের ভাব প্রকাশ পাইবেক। সকলেই অবগত আছেন যে, হিন্দু ধর্ম্মানুসারে মানুষ আপন সুকৃতিতে পরিত্রাণ প্রাপ্ত হইতে পারেন, এমত উপদেশ প্রদত্ত হইয়াছে। এই মতটি যে অতি মন্দ মত ইহা সহজেই বোধগম্য হওয়া সম্ভাব্য। কারণ ইহাতে করিয়া পরমেশ্বরের গৌরবের হানি ও মনুষ্যের অভিমানের বৃদ্ধি উপজাত হইয়া থাকে। ফলতঃ উক্ত মত যে অশুদ্ধ তাহার বিলক্ষণ পরিচয় মনুষ্যের দুর্ব্বলতা হইতে পাওয়া যায়। সকল মানুষই পাপী, তাঁহাদের পক্ষে সুকৃতি একদা অসম্ভাব্য। তবে কি মতে সুকৃতি দ্বারা পরিত্রাণ সাধন হইবেক? যে উপায় আদৌ নাই, তাহার অবলম্বনই বা কি প্রকারে হইতে পারে? যে স্থলে চক্ষু নাই, সেস্থলে কি প্রকারে দৃষ্টির সম্ভাবনা থাকিতে পারে? যদ্রূপ বিশ্বাস পদার্থের দোষ, সেই রূপ হিন্দু ধর্ম্মের নীতি শিক্ষারও দোষ দৃষ্ট হয়। ঐ বিষয়ে অনেক ত্রুটি আছে। অত্র স্থলে সকলের উল্লেখ সহজ

নহে, এজন্য কেবল এক দুইটি কথা দৃষ্টান্ত স্বরূপে উল্লে-
খিত হইবেক। ইহাই ইষ্ট সিদ্ধার্থ যথেষ্ট। যাঁহাদের
হিন্দু ধর্ম্মের জ্ঞান আছে, তাঁহারা অবশ্যই জানেন
যে, উক্ত ধর্ম্মানুসারে অন্তশুদ্ধির বিশেষ আদর নাই,
কিন্তু কতক গুলি বাহ্যিক ক্রিয়া কলাপ সম্পাদন
করিলেই পুণ্য অর্জ্জন হয়। এমত মত যে অসাধু ও
অহিতকর, তাহার কোন সন্দেহ নাই। যে হেতুক
উহাতে করিয়া যথার্থ ধার্ম্মিকতা উৎপাদনের কোন
সম্ভাবনা নাই, বরং অপবিত্র ও কপট আচরণেরই
উন্নতির প্রত্যাশা বহি আর কিছুর অপেক্ষা করা যাই-
তে পারে না। অপিচ উক্ত ধর্ম্মানুসারে পাপ পুণ্যের
কোন সনাতন ও নিত্য প্রভেদ নাই, যাহা একবার
পাপ বলিয়া মান্য যায়, তাহা আর বার পুণ্য বলিয়া
মান্য হয়; যথা, মিথ্যা কথা পাপ বলিয়া পরিগণিত
হইলেও যথন উহা কাহারো হিতের জন্যে প্রয়োগ
করা হয়, তথন পুণ্যরূপে গণ্য হইয়া থাকে। এতদ্ভিন্ন
সুনীতি শিক্ষা শুদ্ধাচার দ্বারা দৃঢ়ীকৃত হওয়ার কথা
হিন্দু ধর্ম্মে একদা দৃষ্ট হয় না। স্বল্প ধর্ম্মোপদেশকের
এমত সাধু চরিত্র উপলক্ষিত হয় যে, তাহাতে করিয়া
পুণ্যাচারে উৎসাহ প্রাপ্ত হওয়া যায়, বরং কাহারো২
এমত দুশ্চরিত্র থাকা জানা যায় যে, তাহাতে করিয়া
কুব্যবহারেরই পুষ্টি করে।

অবিদিত নহে যে, অধুনা ব্রাহ্ম সম্প্রদায়ের মধ্যে

হিন্দু ধর্ম্মের বহু প্রশংসা শুনা যায়। যদিও নব্য ব্রাহ্মগণ প্রচলিত সাধারণ মতের অনেক নিন্দা থরিয়া থাকেন, তথাচ আপনাদের মধ্যে সেবনীয় মতই প্রকৃত হিন্দু ধর্ম্ম বলিয়া প্রচার করত উহার মহাদর করেন। এই রূপ কথা তাঁহাদের পক্ষে বড় অন্যায্য বলিতে হইবেক, কেননা আধুনিক ব্রাহ্ম মতকে কথনই এদেশের ধর্ম্ম মত বলিয়া স্বীকার করা যাইতে পারে না, বরং উহা ভিন্ন দেশীয় আস্তিকদের মত বলিয়া ব্যক্ত করা যাইতে পারে। পূর্ব্বকালীন প্রকৃত হিন্দু বৈদিক মতে বেদ পরমেশ্বরের প্রণীত শাস্ত্র বলিয়া মানিত হইত, কিন্তু এখনকার ব্রাহ্মেরা কোন দৈবাদিষ্ট গ্রন্থই মানেন না। তাঁহারা বলিয়া থাকেন যে, পরমেশ্বর ভক্তগণের অন্তঃকরণে ধর্ম্ম জ্ঞান আপনি উদ্দীপ্ত করিয়া দেন। তাহার জন্যে দৈবাদিষ্ট ধর্ম্মশাস্ত্রের প্রয়োজন নাই। এই রূপ কথা কখন পূর্ব্বকালীন হিন্দু ব্রহ্মবাদীর সম্বন্ধে শুনা যায় নাই। তাহার পুষ্টি কেবল বিদেশীয় আস্তিকেরা করিয়াছেন, এবং তাঁহাদিগ হইতে আমাদের মধ্যে যাঁহারা আপনাদিগকে নব্য ব্রাহ্ম বলিয়া প্রতিপন্ন করিয়া থাকেন, তাঁহারা উক্ত মত অবলম্বন করিয়াছেন। ইত্যাকার ব্রাহ্মবাদীদের মতের সম্বন্ধে কোন পৃথক্ প্রস্তাবের প্রয়োজন করে না, যেহেতুক দৈবাদিষ্ট শাস্ত্রের আবশ্যকতা প্রদর্শনার্থ যে প্রস্তাব তাবৎ আস্তিকের সম্বন্ধে করা হইয়াছে, তাহাতেই উক্ত মতের প্রতি

প্রচুর কটাক্ষ করা হইয়াছে। বিশেষতঃ স্মরণে রাখা উচিত যে, এ পক্ষের বিচার ধর্ম্মশাস্ত্র স্বীকারকারীর সহিত হয়, অস্বীকারকারীর সহিত নহে।

---

১৯ অধ্যায়।

মাহম্মদীয় ধর্ম্মের পরীক্ষা।

এ দেশের অনেক লোক মাহম্মদীয় ধর্ম্মাশ্রিত। তাঁহারা আপনাদের মতকে দৈবাদিষ্ট বলিয়া মানেন। সত্য বটে যে, তাঁহারা হিন্দু ধর্ম্মাপেক্ষা খ্রীষ্টীয় ধর্ম্ম উত্তম বলিয়া থাকেন, তথাচ অবিদিত নহে যে, তাঁহারা কহেন যে, খ্রীষ্টীয় ধর্ম্ম পূর্ব্বে প্রচলিত ছিল, কিন্তু মাহম্মদীয় ধর্ম্ম প্রকাশে উহা এক্ষণে রহিত হইয়া গিয়াছে। অতএব কোরাণের লিখিত মত যথার্থ ও পরমেশ্বরের প্রদত্ত কি না, ইহা নির্ণয় করা আবশ্যক। আর উক্ত বিচার কিরূপে সম্পাদন করিতে হইবেক, তাহা পূর্ব্বে ব্যক্ত করা হইয়াছে। যেমত খ্রীষ্টীয় ও হিন্দু ধর্ম্মের প্রমাণের প্রস্তাব করা গিয়াছে, সেই রূপ মাহম্মদীয় ধর্ম্মের প্রমাণের প্রস্তাবও করিতে হইবেক। ইহাতে করিয়াই উহার পরীক্ষা করা হইবেক। যদি উক্ত মত এই পরীক্ষা উত্তীর্ণ হওনে অক্ষম দৃষ্ট হয়, তবে জানা যাইবেক যে, উহা দৈবাদিষ্ট নহে, বরং মনুষ্যের কল্পিত। কিন্তু বক্ষ্যমাণ বিচারারম্ভেই ব্যক্ত করা উচিত

যে, যেমন আদিম হিন্দু ধর্ম্ম মতের অবস্থা ক্রমে পরিবর্ত্তিত হইয়া যায়, তদ্রূপ আদিম মাহম্মদীয় মতেরও ক্রমে পরিণয় হইয়াছে। যেরূপ ঐ মত মাহম্মদ কর্ত্তৃক প্রথমে প্রচারিত হইয়াছিল, তাহা অবিকল রক্ষিত হয় নাই। অনেক বিষয়ে তাঁহার শিষ্যেরা স্বীয় ধর্ম্ম মতের ব্যতিক্রম করিয়াছেন। যে প্রকার হিন্দু ধর্ম্মের বিচারে প্রমাণ প্রয়োগ করা হইয়াছে, সেই রূপ মাহম্মদীয় ধর্ম্মের বিচারেও প্রমাণ প্রয়োগ করা হইবেক। প্রথমে বাহ্যিক প্রমাণের প্রয়োগ, পরে আন্তরিক প্রমাণের প্রয়োগ করা যাইবেক। পাঠকগণের স্মরণ হইবেক যে, খ্রীষ্টীয় ধর্ম্মের বিচারেও আদৌ এই প্রকার প্রমাণ প্রয়োগ করা গিয়াছিল। এই তিন ধর্ম্মের বিচারের প্রমাণ প্রয়োগের প্রণালী একই রূপ, কিন্তু কোন বিচারে অধিক প্রস্তাব করা আবশ্যক হইয়াছে ও কোন বিচারে বা স্বল্প প্রস্তাবে ইষ্ট সিদ্ধি হইয়াছে। বলিতে কি, খ্রীষ্টীয় ধর্ম্মের বিচারে সর্ব্বাপেক্ষায় অধিকতর প্রস্তাব করা গিয়াছে। তাহার কারণ এই যে, উক্ত ধর্ম্ম প্রকৃত পক্ষে দৈবাদিষ্ট হওয়াতে যে কোন কথা হয় না কেন, তদুপলক্ষে বিস্তারিত রূপে প্রমাণ যোজনা করিতে হয়, কিন্তু মিথ্যা ধর্ম্ম সম্বন্ধে বহুতর পর্য্যালোচনার স্থলাভাব। ফলতঃ প্রস্তাবিত তাবৎ কথার প্রসঙ্গেই খ্রীষ্টীয় ধর্ম্মের উৎকৃষ্টতা প্রতিপন্ন হয়। যদি উহা প্রকৃত পরমেশ্বরের প্রদত্ত মত না হইত, তবে যেমন হিন্দু ও মাহম্মদীয়

ধর্ম্মের সম্বন্ধে প্রমাণের ত্রুটি দৃষ্ট হয়, তেমনি খ্রীষ্টীয় ধর্ম্মের সম্বন্ধেও দৃষ্ট হইত; কিন্তু খ্রীষ্টীয় ধর্ম্মের প্রমাণ খর্ব্ব হওয়া দূরে থাকুক, বরং তাহা সম্যক্ ভাবে প্রচুর ও তুষ্টিকর প্রকাশ পায়।

বাহ্যিক প্রমাণ প্রয়োগের প্রথমেই ব্যক্ত করা আবশ্যক যে, মাহম্মদের জীবন বৃত্তান্ত স্বীয় কোন সহচর কর্ত্তৃক রচিত হয় নাই। তাঁহার মৃত্যুর ১০০ বৎসর পর জনৈক অপর গ্রন্থকার তাহা রচনা করিয়াছিলেন। ইহার পর অপর কোন২ মাহম্মদের জীবন বৃত্তান্ত লেখেন। অতএব উক্ত বৃত্তান্ত সকলে তাবৎ সত্য কথা লিখিত হইয়াছিল কি না, তাহা অবগত হওয়া যায় না, বরং সে বিষয়ে সংশয়ই উপজাত হয়। কোরাণ গ্রন্থে মাহম্মদের চরিত্রের কোন কথা লিখিত নাই, থাকিলেই বিশ্বাস পক্ষে সহজ হইত না। কারণ উক্ত গ্রন্থের অকৃত্রিমতা ও অবিকলতার কোন বিশেষ প্রমাণ সুলভ নহে। অবিদিত নহে যে, কোরাণ গ্রন্থ একবারে লিখিত হয় নাই। উহার কোন২ কথা মাহম্মদ নিজে লিপিবদ্ধ করেন, কোন২ কথার সম্বন্ধে বা তিনি বাচনিক উপদেশ করিয়াছিলেন, পশ্চাৎ তাঁহার শিষ্যেরা ঐ সমস্ত কথা একত্র করতঃ একখানি পুস্তক রচনা করেন, ঐ পুস্তকই কোরাণ নামে বিখ্যাত হয়। ঐ গ্রন্থ বারদ্বয় শোধিত হয়, তাহাতে যে উহার কোন বিষয়ে রূপান্তর হয় নাই, ইহা নিশ্চয় জানা যায় না; বরং তদ্রূপ হও-

য়ার সন্দেহই হইয়া থাকে। এতদ্ভিন্ন প্রথমে কোরাণ গ্রন্থের অনুবাদাদি না হওয়াতে তদস্ত্রে উহার অকৃত্রিমতা ও অবিকলতার কোন পরিচিহ্ন প্রাপ্ত হওয়া যায় না। উক্ত গ্রন্থের বিশ্বাস্যতা বিষয়েও তদনুরূপ প্রমাণাভাব দৃষ্ট হয়। বলিতে কি, কতকগুলি বিষয়ের কথা একদা অলীক বোধ হয়। বাস্তবিক যে স্থলে গ্রন্থ লেখকদের জীবন বৃত্তান্ত ভালরূপে অবগত হওয়া যায় না, সে স্থলে তাঁহাদের লিখিত কথাতে সহজে বিশ্বাস জন্মে না। যদি জানা যাইত যে, তাঁহারা অতি সাধু লোক ছিলেন ও ধর্ম্ম প্রচার জন্য বহু ক্লেশ ও কষ্ট ভোগ করিয়াছিলেন, তবে তাঁহাদের লেখনে অনায়াসেই আস্থা জন্মিতে পারিত। অপিচ মাহম্মদ স্বয়ং ধর্ম্ম স্থাপনার্থ কোন অলৌকিক ক্রিয়া সম্পাদনের কথা ব্যক্ত করেন না; বরং তিনি যাহা কহেন, তাহা হইতে বিলক্ষণ অনুমান করা যাইতে পারে যে, তাঁহা কর্ত্তৃক তাদৃশ কোন কার্য্য সম্পন্ন হয় নাই, যেহেতুক তিনি বলেন যে, ধর্ম্ম স্থাপন জন্য কোন অলৌকিক ক্রিয়া সম্পাদনের প্রয়োজন নাই। তবে যে কেন মোছলমান লোক কোরাণ গ্রন্থের কয়েক বচন লইয়া তৎকর্ত্তৃক ঐ রূপ কার্য্য সম্পন্ন হওযার বিরোধ করিয়া থাকেন, তাহা বোঝা যায় না।

কিন্তু যদিও উক্ত কয়েক বচন লিখিত কয়েক

ব্যাপার যথার্থ ঘটনা বলিয়া মানা যায়, তথাচ তাহাদের সম্পাদন যে মাহম্মদ কর্ত্তৃক হইয়াছিল, ইহার কোন প্রমাণ পাওয়া যায় না। চন্দ্রমণ্ডল খণ্ডিত হওয়ার যে কথা কোরাণ গ্রন্থে বর্ণিত আছে, তাহা যে তাঁহার কর্ত্তৃক সম্পাদিত হইয়াছিল, এমত লেখা নাই। সেই রূপ উক্তি তাঁহার রজনীযোগে মক্কা হইতে যিরূশালমে গমন ও তথা হইতে প্রত্যাগমনের বিষয়ে ব্যক্ত করা যাইতে পারে। বরং তাঁহার কর্ত্তৃক যে উক্ত গমনাগমন একদা নিষ্পাদিত হয় নাই, ইহা তাঁহার ভার্য্যার সাক্ষ্য বাক্যে প্রকাশ পায়। ঐ মান্যা বনিতার কথা মতে অবগত হওয়া যায় যে, কথিত ঘটনার রাত্রিতে মাহম্মদ নিজ গৃহে নিদ্রিত ছিলেন, আর তদবস্থাতে তিনি ঐ ব্যাপারের যে কোন স্বপ্ন দেখিয়াছিলেন, এমত কথাও কোরাণ গ্রন্থে লিখিত নাই, সুতরাং প্রস্তাবিত ঘটনার এরূপ ব্যাখ্যাও করিবার যো নাই। যেমন অলৌকিক ক্রিয়া হইতে মাহম্মদীয় ধর্ম্মের প্রমাণ দুষ্প্রাপ্য, তেমনি ভবিষ্যদ্বাণী হইতেও কোন প্রমাণ পাওয়া যায় না। ফলতঃ মাহম্মদ নিজে এরূপ বাক্য কথনের কোন ক্ষমতা রাখা ব্যক্ত করেন নাই, অথবা তাঁহার এ প্রকার ক্ষমতা থাকার কথার কোন উল্লেখ কোরাণ গ্রন্থে স্পষ্ট দৃষ্ট হয় না। তবে কেন মোছলমান লোকে উহার প্রস্তাব করিয়া থাকেন, তাহা ঠিক বলা যায় না। সুতরাং

যদ্রূপ অলৌকিক ক্রিয়ার পক্ষে, তদ্রূপ ভবিষ্যদ্বাণীর পক্ষেও তাঁহারা কোরাণ গ্রন্থের লিখিত কোন২ বচনের ভাবান্তর ব্যাখ্যা করত স্বীয় ধর্ম্মের পোষকতা করিয়া থাকেন ইহা বলিতে হইবেক। আর মাহম্মদীয় মতের বিস্তারণ হইতেও তাহার সত্যতার পোষকতা করা ন্যায্য নহে, যেহেতুক সকলেই অবগত আছেন, উক্ত মত বলক্রমে স্থাপিত হইয়াছিল। মাহম্মদের সময়াবধি মোছলমানেরা যুদ্ধে জয়ী হইয়া পরাস্ত লোকদিগকে আপনাদের ধর্ম্ম অবলম্বন করিতে বাধ্য করিয়াছিলেন। উক্ত লোকেরা যে উপদেশে লইত হইয়া উক্ত ধর্ম্ম ভাল জানিয়া অবলম্বন করেন নাই, তাহা সকলেই অবগত আছেন। বিশেষতঃ মাহম্মদীয় মত বিস্তারণে কোন অসাধারণ বিঘ্ন বা বিপক্ষতা দৃষ্ট হয় না। অতএব উহা যে দৈব বলে সম্পাদিত হইয়াছিল, ইহার কোন পরিচিহ্ন পাওয়া যায় না। আর তাহা না পাওয়া গেলে ধর্ম্ম বিস্তারণ হইতে উহার সত্যতা সপ্রমাণ কোন মতেই হইতে পারে না।

মাহম্মদীয় ধর্ম্মের সম্বন্ধে বাহ্যিক প্রমাণাপেক্ষা আন্তরিক প্রমাণ অধিক খর্ব্ব ও দুর্ব্বল। উক্ত মতে কোন নূতন উৎকৃষ্ট উপদেশ প্রাপ্ত হওয়া যায় না। কি বিশ্বাস পদার্থ, কি নীতি বিষয়ে, এমত কোন শিক্ষা নাই, যাহাতে করিয়া উহার দৈবোৎপত্তি এবং সত্যতা প্রকাশ পায়। যে সকল উত্তম ধর্ম্মতথ্য উক্ত মতে প্রকা-

শিত হইয়াছে, তাহা যিহুদীয় ও খ্রীষ্টীয় ধর্ম্ম হইতে সংগৃহীত হইয়াছিল; কিন্তু যে সকল মন্দ কথা কোরাণ গ্রন্থে দৃষ্ট হয়, তাহা বাইবেল গ্রন্থ হইতে সংগৃহীত হয় নাই, কারণ তাহা ঐ গ্রন্থে একদা নাই। এই গুলিই মাহম্মদীয় ধর্ম্ম সংক্রান্ত নূতন কথা বলিয়া পরিগণিত করিতে হইবেক। এই গুলি দ্বারা উক্ত ধর্ম্ম যে মনুষ্য কল্পিত ইহার প্রমাণ পাওয়া যায়। বাস্তবিক পাপের প্রায়শ্চিত্ত ও পুণ্যবান গণিত হওয়া ইত্যাদি পরিত্রাণ সাধক কোন গুরুতর নিগূঢ় ধর্ম্মতথ্যের কিঞ্চিন্মাত্র উল্লেখ কোরাণ গ্রন্থে উপলক্ষিত হয় না, কেবল তথায় পরমেশ্বরের একত্ব বিষয়ের উপদেশ উপলব্ধ হয়। ফলতঃ যে সকল নূতন ধর্ম্ম কথার প্রস্তাব মাহম্মদীয় মতে অবগত হওয়া যায়, তাহাতে করিয়া উহার ঔৎকর্ষ্য দেখান দূরে থাকুক, কেবল অপকর্ষতা প্রদর্শন করে। ঐ সকলের উল্লেখ করা অত্র স্থলে আবশ্যক নাই। এক কি দুইটি উল্লেখিত হইলেই যথেষ্ট উদাহরণ আরোপিত হইবেক। কোরাণ গ্রন্থে পরলোকের যে বৃত্তান্ত লিখিত আছে, তাহাকে অতি অশুদ্ধ বলিতে হইবে। বস্তুতঃ কেবল যে অশুদ্ধ তাহা নয়, বরং উপাসকদের পক্ষে বড় অপকারক কহিতে হইবেক। যে হেতুক তাহাতে করিয়া তাঁহাদের ধর্ম্মানুষ্ঠানের বৃদ্ধি হওয়া দূরে থাকুক, উহার লোপ হইবার সম্ভাবনা। পুনশ্চ পাপের জন্যে

পরামনন করিলেই পরমেশ্বরের অনুগ্রহের অধিকারী হওয়া যায়, এবং পরিত্রাণ সাধন হয়, এই যে আর এক ধর্ম্ম কথা, তাহাও মিথ্যা ও উপাসকদের পক্ষে অহিত-কর বহি নহে। মিথ্যা,কেননা কেবল পরামননে পাপের খণ্ডন হইতে পারে না, তদর্থ প্রায়শ্চিত্তের প্রয়োজন রাখে। কেবল পরামননে পরমেশ্বর পাপ ক্ষমা করিলে, তাঁহার ন্যায়পরতা উত্তম রূপে প্রতিপন্ন হয় না। যদি কেবল তিনি দয়াময় হইতেন, তবে পাপ সহজেই ক্ষমা করিতে পারিতেন; কিন্তু তিনি অতি ন্যায়-পর হওয়া বিধায়, পাপের দণ্ড দেওয়া তাঁহার নিতান্ত আবশ্যক। দণ্ড বিনা দয়া করিয়া পাপ ছাড়িয়া দিলে বিচারের ত্রুটি দেখায়। অগ্রেই মাহম্মদীয় মতানুযায়ী পরলোকের কথা মন্দ বলিয়া ব্যক্ত করা হইয়াছে, কারণ স্বর্গের সুখ পার্থিব সুখের ন্যায় বর্ণিত হইয়াছে। পরমার্থ বিষয়ে পার্থিব সুখের চর্চাকে কখনই সাধু বলা যাইতে পারে না। যদ্রূপ মাহম্মদীয় ধর্ম্মে নিগূঢ় গুরুতর তথ্যের অধিক উপদেশ না থাকাতে, বরং বহু-তর অসাধু কথার উল্লেখ থাকাতে তাহার দৈবোদ্ভবের প্রমাণের হানি পরিদৃষ্ট হয়, তদ্রূপ উক্ত ধর্ম্মে সুনীতি শিক্ষার অভাব থাকাতেও তাদৃশ হানি উপলক্ষিত হয়। শুদ্ধ নীতি শাস্ত্রের যে মূল কথা তাহার কোন উল্লেখ কোরাণ গ্রন্থে নাই। যথা উহার কোন স্থানে অন্ত-শুদ্ধির কথা প্রকাশিত হয় নাই। কতকগুলি বাহ্যিক

নিয়ম রক্ষা করিলে ধর্ম্ম নিষ্ঠা হয়, এমতই অভিপ্রায় প্রকাশ পায়। পবিত্রতা অথবা দয়া সম্বন্ধে কোন ভাল কথা শ্রুত হওয়া যায় না। নম্রতা গুণের প্রশংসা না হইয়া বরং কঠিনতা গুণেরই সাধুবাদ হইয়া থাকে। উক্ত ধর্ম্মতে বিবাহ ও গৃহাশ্রম পক্ষে যে শিক্ষা পাওয়া যায়, তাহাতে করিয়া হিত হওয়া দূরে থাকুক, বরং অনিষ্টই হইয়া থাকে। বহুবিধ ভার্য্যা গ্রহণের অনুমতি থাকাতে বহুবিধ মন্দ উৎপাদিত হয়। ভার্য্যা ত্যাগের নিয়মও বড় মন্দ বলিতে হইবেক। অবিদিত নহে যে, কেহ২ মোছলমান লোকদের প্রার্থনার নিয়মের প্রশংসা করিয়া কহেন যে, তাঁহারা নিমাজ করণে অতি তৎপর, কোন বিষয় কর্ম্ম বশাৎ তাহার বিঘ্ন জন্মাইতে দেন না। সত্য বটে যে, প্রার্থনাপরতা একটি উপাসকদের বিশেষ শ্লাঘার বিষয়, কিন্তু যদি প্রার্থনা কার্য্য অন্তশ্শুদ্ধি বিনা অনুষ্ঠিত হয়, তবে তাহার কোন প্রশংসা নাই, যেহেতুক তাহা পরমেশ্বরের নিকট গ্রাহ্য নহে। যখন মন পবিত্র নহে, তখন কেবল মুখে মন্ত্র পড়িলে ও হাতে মালা জপিলে কি ফল হইবেক? অবশেষে এপক্ষের এই বক্তব্য যে, মাহম্মদীয় ধর্ম্ম সহকারে এমত কোন পুণ্য ও সচ্চরিত্রের পরিচয় পাওয়া যায় না, যে তাহাতে করিয়া ঐরূপ আচরণে উৎসাহ প্রাপ্ত হওয়া যায়, বরং অসাধু দৃষ্টান্তই প্রাপ্ত হওয়া যায়। সুতরাং

যে স্থলে সাধু জনের আচরণ দৃষ্ট হয় না, সে স্থলে অতি উৎকৃষ্ট নীতি শিক্ষাও সহজে ফলদায়ক নহে।

---

২০ অধ্যায়।

## সমাপ্তি।

গ্রন্থ সমাপ্ত্যন্তে তদন্তর্গত প্রস্তাবের সংক্ষেপ কথনের প্রথা প্রচলিত আছে, উহা উল্লঙ্ঘন করা এস্থলে উচিত বোধ হয় না। অতএব এ পক্ষ কর্তৃক যে২ খ্রীষ্টীয় ধর্ম্ম সংক্রান্ত প্রমাণের প্রসঙ্গ করা হইয়াছে, তাহা পুনরায় স্বল্পাক্ষরে বর্ণন করিতে প্রবৃত্ত হওয়া গেল। এই গ্রন্থ পাঠে অবগতি হইবেক যে, মূল প্রস্তাবের প্রারম্ভেই দৈবাদিষ্ট ধর্ম্মশাস্ত্রের আবশ্যকতা প্রদর্শন করত খ্রীষ্টীয় ধর্ম্ম শাস্ত্র যে অকৃত্রিম ও অবিকল রূপে প্রথমাবধি অদ্য পর্য্যন্ত রক্ষিত হইয়াছে, তাহা পাঠক বর্গের সুগোচর করা যায়। পরে উক্ত বাইবেল গ্রন্থের লিখিত ব্যাপার সমুদায় যে সত্য ও যথার্থ ইহা সপ্রমাণ করণানন্তর উহার বিশ্বাস্যতা প্রতিপন্ন করা হয়। তাহাতে করিয়া যদ্রূপ অপরাপর অকৃত্রিম ও সত্য গ্রন্থ মান্য করা যায়, তদ্রূপ বাইবেল গ্রন্থও মান্য করা আবশ্যক দেখান হয়। ততঃপর খ্রীষ্টীয় ধর্ম্ম যে পরমেশ্বরের নির্দ্দেশে প্রচারিত হয়, তাহা অলৌকিক ক্রিয়া ও ভবিষ্যদ্বাণী হইতে সাব্যস্ত

করা যায়। তদনন্তর উক্ত ধর্ম্মের দৈবোৎপত্তির অতি-রিক্ত প্রমাণ উহার অদ্ভুত বিস্তারণ এবং উপকারিতা উপলক্ষে দর্শান হয়। পরিশেষে বাইবেল গ্রন্থ যে পরমেশ্বরের প্রণীত, তাহার বিচার করা যায়। আর ঐ প্রণয়ন কি ভাবে বুঝিতে হইবেক, তাহা ব্যাখ্যা করণানন্তর বাহ্যিক প্রমাণের প্রস্তাব শেষ করা হয়।

আন্তরিক প্রমাণ সম্বন্ধে প্রথমে খ্রীষ্টীয় ধর্ম্ম যে মনুষ্যের জন্যে সর্ব্বতোভাবে উপযুক্ত, ইহা সাধারণ মতে দেখান হয়; তৎপরে উক্ত উপযুক্ততা ঐ ধর্ম্মের সাধু উপদেশ কথা অর্থাৎ বিশ্বাস পদার্থ ও নীতি শিক্ষা এবং খ্রীষ্টের অপূর্ব্ব পবিত্র আচরণ হইতে প্রতিপন্ন করা যায়। এই কয়েক প্রস্তাবেই আন্তরিক প্রমাণের এক প্রকার শেষ হয়। কেবল তদন্তর্গত দুই উপ-যোগী প্রমাণের প্রস্তাব অবশিষ্ট থাকে। পশ্চাৎ উক্ত প্রমাণদ্বয়েরও বিচার যথাক্রমে সম্পাদন পূর্ব্বক আন্তরিক প্রমাণ প্রস্তাব একবারে সম্পাদন করা হয়। সম্পর্কীয় অধ্যায় পাঠে বিদিত হইবেক যে, ঐ দুই উপযোগী আন্তরিক প্রমাণ এ পক্ষ কর্ত্তৃক সাদৃশ্যসিদ্ধ ও আনুভাবিক সজ্ঞায় কথিত হইয়াছে। যদিও উহা-দের প্রস্তাব সামান্যতঃ আন্তরিক প্রমাণের প্রস্তাবের মধ্যগত করিয়া সম্পাদন করার রীতি দৃষ্ট হয় না, তথাচ অত্র স্থলে উহাদের ঐ প্রকার প্রস্তাব করা সঙ্গত বিবেচনায় তদনুরূপ আচরণ করা গেল। কারণ যে

স্থলে সকলেই সাদৃশ্যসিদ্ধ ও আনুভাবিক প্রমাণ আন্তরিক প্রমাণের অন্তর্গত থাকা স্বীকার করেন, সে স্থলে উহাদের প্রস্তাব মূল প্রমাণের প্রস্তাবের সহিত করাই বিহিত বলিয়া মানিতে হইবেক। সর্ব্ব শেষে হিন্দু ও মাহম্মদীয় ধর্ম্মের প্রমাণ পরীক্ষা করা হইয়াছে, তাহাতে জানা যায় যে, যে২ প্রমাণ দ্বারা দৈবাদিষ্ট ও সত্য ধর্ম্ম সপ্রমাণ হয়, তাহা খ্রীষ্টীয় ধর্ম্মের প্রতি সুন্দর খাটে, কিন্তু উক্ত ধর্ম্মদ্বয়ের প্রতি ভাল খাটে না।

যদি বিচারে খ্রীষ্টীয় ধর্ম্মই সত্য ও পরমেশ্বরের প্রদত্ত সপ্রমাণ হয়, কিন্তু হিন্দু অথবা মাহম্মদীয় মত সপ্রমাণ হয় না, তবে খ্রীষ্টীয় ধর্ম্মই সেবন করা সকলের আবশ্যক। বিচারে যাহা ভাল বোধ হয়, তাহা অগ্রাহ্য করা বিবেচক লোকের কখন উচিত হয় না। মিথ্যা তর্ক করা জ্ঞানী ব্যক্তির কার্য্য নহে। বিতণ্ডা কেবল নির্ব্বোধ লোকেরই কর্ম্ম। ফলতঃ খ্রীষ্টীয় ধর্ম্ম বিচারে সাধু জানিয়াও যে মানুষে উহার নিন্দা করিয়া থাকেন, তাহা পূর্ব্ব কুসংস্কারাধীন বহি নহে। সুতরাং উক্ত কুসংস্কার সমূলে মূলোৎপাটন নিতান্ত কর্ত্তব্য। তাহা না করিয়া বিচারে প্রবৃত্ত হইলে কোন শুভ ফল প্রাপ্তি হয় না। যেমন পূর্ব্ব কুসংস্কার রহিত, তদ্রূপ পক্ষপাত শূন্য হইয়া ধর্ম্ম বিচারে প্রবৃত্ত হওয়া উচিত। এ পক্ষের সম্পূর্ণ ভরসা যে, এইরূপ মনের ভাবে এই ক্ষুদ্র গ্রন্থখানি

পাঠ করিলে কি খ্রীষ্টীয়ান, কি অবিশ্বাসী উভয় পক্ষ উপকৃত হইতে পারেন। তাঁহারা যেন পাঠের পূর্ব্বে এ পক্ষের গ্রন্থের অকর্ম্মণ্যতা স্বীকার করিয়া না লন। গ্রন্থের ভূমিকাতেই ব্যক্ত করা হইয়াছে যে, উভয় পক্ষের উপকারার্থ এ পক্ষ কর্ত্তৃক উহার ভার গ্রহণ করা হইয়াছে। ভরসা করি, যিনি খ্রীষ্টীয় ধর্ম্মাবলম্বী, উহার পাঠে তাঁহার দৃঢ়মতি হওয়া সম্ভাব্য। আর যিনি উক্ত ধর্ম্মে এক্ষণ পর্য্যন্ত বিশ্বাস করেন নাই, তিনিও তৎ পাঠে উহা যে দৈবাদিষ্ট ধর্ম্ম তাহা জানিতে পারিবেন। কিন্তু উভয় পক্ষকেই এ বিষয়ে একাগ্রচিত্ত হইতে হইবেক, নতুবা কোন উপকার হইবেক না। ধর্ম্ম বিচার ধর্ম্ম জ্ঞানের জন্য আবশ্যক, তাহাতে অশুদ্ধ মনে প্রবৃত্ত হইলে কেবল পণ্ডশ্রম হইবেক, কোন শুভফল উৎপাদিত হইবেক না। জ্ঞানাভিমানী হইয়া ধর্ম্ম বিচারে প্রবৃত্ত হইলে কেবল অনভিজ্ঞতা প্রকাশ পাইবেক। সরলমনা ব্যক্তিই ধর্ম্ম জিজ্ঞাসায় আশু কৃতকার্য্য হন। সিদ্ধিদাতা পরমেশ্বর এ পক্ষের ইষ্ট সিদ্ধি করুন।

---

# শুদ্ধিপত্র।

| পৃষ্ঠা | পংক্তি | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|
| ৵০ | ৮ | তাহাদের | তাঁহাদের |
| ৬ | ২৩ | মুসলমানেরা | মোছলমানেরা |
| ৯ | ১৯ | বিতক | বিতর্ক |
| ১৭ | ১২ | জনেক | জনৈক |
| ২০ | ১০ | পরিগ্রহণ | পরিগ্রহ |
| ২২ | ৩ | অনুরূপ | অনুবাদ |
| ২৫ | ৪ | হওয়া | পাওয়া |
| ২৬ | ২০ | বক্ষ্যমান | বক্ষ্যমাণ |
| ৪৪ | ১৮ | অনুমাণ | অনুমান |
| ৪৮ | ১৭ | অণূরূপই | অনুরূপই |
| ৫৪ | ১৭ | সত্তরে | সত্বরে |
| ৫৫ | ২২ | যীশু | যেশু |
| ৬৩ | ৯ | মুসলমান | মোছলমান |
| ৭৩ | ২ | সাধ | সাধু |
| ৭৪ | ১৪ | প্রণয়ণের | প্রণয়নের |
| ৭৬ | ৭ | লেখিয়াছিলেন | লিখিয়াছিলেন |
| ৮২ | ১৯ | অসাধ | অসাধু |
| ৮৬ | ১২ | অিবদিত | অবিদিত |
| ৮৭ | ৩ | কছু | কিছু |
| ৯৩ | ১৯ | শান্ত্বনা | সান্ত্বনা |
| ১২২ | ১৬ | সন্তানের | সন্তানেরা |
| ১২৯ | ১৮ | গৌরবাকৃত | গৌরবীকৃত |
| ১৪১ | ২৩ | অধনা | অধুনা |
| ১৪২ | ২ | থরিয়া | করিয়া |
| ১৪৬ | ৯ | ক্োন২ | কেহ২ |
| ১৫০ | ২৩ | অন্তশুদ্ধি | অন্তশু দ্ধি |